পড়ে। সেই **অদ্ভুত তত্ত্বজ্ঞান** যে দেশে প্রকাশিত সে দেশকে দর্শন করিবার ইচ্ছা আপনা হইতেই চিত্তকে অধিকার করিয়া বসে।" ( U )

৩। **প্ল্যাঙ্ক ও নাস্তিকতা**—১। ম্যাক্স প্লাঙ্ক আজকাল পদার্থ-বিদ্‌গণের মধ্যে শ্রেষ্ঠ। তিনি "নব বিজ্ঞানের পরিণাম কি?" নামক পুস্তকে মাত্র দুই তিন মাস হইল লিখিয়াছেন—

২। **আজকাল সর্ব্বত্র নাস্তিকতা ছাইয়া ফেলিয়াছে**। এই নাস্তিকতা প্রথমে ধর্ম্মকে আক্রমণ করিয়া পরে শিক্ষাকে আক্রমণ করে ও এক্ষণে বিজ্ঞানকেও অধিকার করিতে বসিয়াছে। ক্রমে যত কিছু জ্ঞাতব্য বিষয় আছে সেই সকল বিষয়ের উপর নাস্তিকতা সন্দেহের কালি ঢালিয়া দিয়াছে। **বিরোধ ও কুতর্কের** প্রবৃত্তি ক্রমশঃ বলবতী হইতেছে। যতই সত্য ও স্পষ্ট হউক না কেন এখন কেহ না কেহ তাহাকে মিথ্যা বলিবেই। আর বিজ্ঞানের নামে যতই মিথ্যা ও বোকার মত বলা যাক্ না কেন তাহাকে সত্য বলিয়া প্রতিপন্ন করিবার জন্য কেহ না কেহ খাড়া হইবেই। ( J )

৩। উক্ত পুস্তকে আরও লিখিত হইয়াছে যে—"নবীন সভ্যতার লক্ষণ এই যে—আমরা আমাদের বাপদাদার নিকট ঋণী নহি। অতএব সনাতন সত্যের পথ ত্যাগ করিয়া—মিথ্যা সত্য বিচার না করিয়া নূতন পথে চলাই একমাত্র কর্ত্তব্য।" ( K )

৪। **নূতনে প্রেম ও পুরাতনে বিদ্বেষই নাস্তিকতা**—সঙ্গ ও শিক্ষার দোষেই নাস্তিকতা এখন সর্ব্বত্র ব্যাপ্ত। নব্য শিক্ষিত ব্যক্তিমাত্রই নাস্তিকতার করাল গ্রাসে পতিত হইয়া কুতর্কের দ্বারা স্বধর্ম্মের নিন্দা করিবার জন্য সদাই ব্যস্ত। নূতনে প্রেম ও পুরাতনে বিদ্বেষ এই নাস্তিকতার প্রধান লক্ষণ। **পুরাতন যতই সত্য হইবে বিদ্বেষও ততই অধিক হইবে** ও নূতন যতই পুরাতনবিরুদ্ধ হইবে নূতনে প্রেমও

ততই অধিক হইবে। এই নাস্তিকতার তরঙ্গ সমগ্র জগৎকে প্লাবিত করিয়া ফেলিয়াছে। যে মনুষ্য আপনার কল্যাণকামনা করে তাহার উচিত এই নাস্তিকতার তরঙ্গকে বাধা দিবার জন্য স্ব স্ব শক্তি অনুসারে চেষ্টা করা। তাহা হইলেই শ্রীভগবান্ নির্হেতুক কৃপা দ্বারা সেই শুভচেষ্টা সফল করিয়া দিবেন ইহাতে কোন সন্দেহ নাই।

৫। **শাস্ত্র ভগবদ্বাক্য**—হিন্দুশাস্ত্র মনুষ্যের রচিত নহে। শ্রীভগবানের মুখ হইতে চারি বেদ, পুরাণ ও ইতিহাস নির্গত হইয়াছে (৭)। চতুর্ব্বেদ সাক্ষাৎ নারায়ণ (৮)। সর্ব্বজ্ঞ ঈশ্বর পুরাণ ও ইতি-হাসকে পঞ্চম বেদরূপে সৃষ্টি করিয়াছেন (৯)। বেদ ও স্মৃতি উভয়ই শ্রীভগবানের আজ্ঞা। অতএব **যে ব্যক্তি বেদ পুরাণ ইতিহাস ও স্মৃতি মানে না** সে ভগবদ্‌দ্রোহী ও শ্রীভগবানের আজ্ঞা লঙ্ঘন করার জন্য উহাকে **শ্রীভগবানের শত্রু** বলিয়া জানিতে হইবে। সে ব্যক্তি ভক্ত হইলেও বৈষ্ণব নহে (১০)।

৬। **শাস্ত্র মানিবার বস্তু, বিচারের নহে**—বেদ ও পুরাণাদি শ্রীভগবানের মুখ হইতে নির্গত হইয়াছে। উহা তাঁহারই আজ্ঞা। অতএব বেদ ও পুরাণাদি সকলেরই মানা উচিত। বেদ ও পুরাণাদিকে সন্দেহ করিয়া উহার আদেশ ভাল কি মন্দ বিচার করা কখনই উচিত নহে। এই কথা হৃদয়ে দৃঢ়রূপে অঙ্কিত করিবার জন্য শ্রীভগবান্ বেদ ও পুরাণ প্রভৃতির নাম শাস্ত্র রাখিয়াছেন। **শাস্ত্র** শব্দের ব্যুৎপত্তি শাস্ ধাতু হইতে হইয়াছে। শাস্ ধাতুর **অর্থ শাসন করা। শাস্ত্র শাসনই করিয়া থাকে—আজ্ঞা দেয়—বুঝায় না।** অতএব কোন প্রকারে শাস্ত্রের শাসন বা আজ্ঞা লঙ্ঘন করা উচিত নহে। মনুষ্যের কি করা উচিত বা অনুচিত—মনুষ্যের কি ধর্ম্ম ও কি অধর্ম্ম ইত্যাদি বিষয়ে সর্ব্বজ্ঞ পুরুষ কৃপাপরবশ হইয়া শাস্ত্রে আদেশমাত্র করিয়াছেন,

বুঝান নাই। অতএব শাস্ত্রের আদেশ সকল শিরোধার্য্য করা কল্যাণকামী মনুষ্যমাত্রেরই একমাত্র কর্ত্তব্য কর্ম্ম। যে ব্যক্তি অহঙ্কারের বশে শাস্ত্র-বাক্য লঙ্ঘন করিয়া আপনার প্রবৃত্তি ও বিচার মানিয়া চলে—শাস্ত্র তাহাকেই নাস্তিক বলে (১১)। নাস্তিক ব্যক্তি সমূলে বিনাশ প্রাপ্ত হয় ইহাতে কি কখনও সন্দেহ হইতে পারে ?

৭। **শাস্ত্র বলিলেই হিন্দুশাস্ত্র বুঝায়**—বাইবেল ও কোরাণ প্রভৃতির নাম পবিত্রলিপি—শাস্ত্র নহে। অতএব শাস্ত্র বলিলে একমাত্র হিন্দুশাস্ত্রকেই বুঝায় অন্য ধর্ম্মগ্রন্থ নহে। শ্রীভগবানের বাক্যে অবিচারিত ও অটল বিশ্বাস না করিলে ভগবদাজ্ঞা লঙ্ঘনের অপরাধ নিমিত্ত নাস্তিক ব্যক্তির সকল কর্ম্মই নিষ্ফল হইয়া থাকে, এ কথা স্পষ্ট হইতেও স্পষ্টতর করিবার জন্যই বেদ ও পুরাণাদির নাম শাস্ত্র রাখা হইয়াছে।

৮। **বিশ্বাস নববিজ্ঞানের মূল**—বিশ্বাস ত্যাগ করিয়া কেবল বিচারের দ্বারা কোন ফলই হয় না একথা এখন নব বিজ্ঞানও মানিতে আরম্ভ করিয়াছে। ধর্ম্মের তো কথাই নাই, সকল বিষয়েই বিশ্বাসই প্রধান। প্ল্যাঙ্ক বলেন **নব বিজ্ঞানের মন্দিরের** দ্বারদেশে লেখা আছে—"এখানে **বিশ্বাসী** লোকদেরই **প্রবেশাধিকার** আছে, অবিশ্বাসীদিগের নহে ( C )।

বিশ্বাস ভিন্ন বিজ্ঞান অগ্রসর হইতে পারে না ( C )। পদে পদে আমাদের সম্মুখে একটি অজ্ঞেয় বস্তু আসিয়া উপস্থিত হয়। তাহা না হইলে আমরা বিশ্বাস রাখিতে পারিতাম না। **যদি** আমরা সকল বিষয়ই **বিচার করিয়া বুঝিতে পারিতাম** তাহা হইলে আমাদের বিশ্বাসের প্রয়োজনই হইত না, ও **জীবন দুর্ব্বিষহ ভার হইত** (C)।

**৯। শাস্ত্র মানিতে অনিচ্ছা কেন?**—এই কলিযুগে উচ্ছৃঙ্খলতা মনুষ্যের প্রাণ অপেক্ষাও প্রিয়। যে মনুষ্য শৃঙ্খল অর্থাৎ বন্ধন হইতে ভীত হয় শাস্ত্র তাহাকে **উচ্ছৃঙ্খল** বলে। শৃঙ্খল অর্থাৎ **বন্ধনই সকল কল্যাণের মূল**। এই জন্যই শাস্ত্র বিচারে প্রবৃত্ত না হইয়া অর্থাৎ লোককে বুঝাইবার চেষ্টা না করিয়া শাসন করিয়াছেন। কল্যাণ-বিমুখ মনুষ্যের নিকট বন্ধনের তুল্য কঠোর ও ভয়ানক এবং উচ্ছৃঙ্খলতার তুল্য প্রিয় কিছুই নাই। অতএব এই কলিযুগে শাস্ত্রবিদ্বেষ মানুষের হৃদয়ে আপনা হইতেই স্ফুরিত হয়। যদি শাস্ত্র শাসন না করিয়া মনের অনুকূল কথা বলিত, তাহা হইলে উচ্ছৃঙ্খল মনুষ্যের নিকট উহার কত না আদর হইত (১২)। কিন্তু **আমি উচ্ছৃঙ্খল অতএব শাস্ত্র মানিতে চাহি না** এ কথা স্বীকার করা বড়ই কঠিন। অতএব এ কথার একটা **আবরণ দিয়া বিচারের ভাণ** করিতেই হয় এবং এইজন্যই আবালবৃদ্ধ-বনিতা সকলেরই মুখে বিচার বিচার রব সর্ব্বদাই শুনিতে পাওয়া যায়।

**১০। বিচারের ভাণ**—এই বিচার বিচার রব একেবারে মিথ্যা। এই কলিযুগে **বিচারপরায়ণতা বিচারপলায়নতার** মূর্ত্তি মাত্র। বিচার বিচার রব যাহার কণ্ঠ হইতে যত জোরে বাহির হয় সেই ব্যক্তিই বিচার হইতে ততই দূরে পলায়ন করে। আজকাল বিচারের দুইটী অঙ্গ। ভ্রান্ত মনুষ্যের মতকে অভ্রান্ত মানিয়া লওয়া(১৩) ও কুপ্রশ্ন করা ও জবাব না দেওয়া। প্রকৃত বিচার ছাড়িয়া অপরের ভ্রান্ত মত গ্রহণ করাই এই সকল লোকের স্বভাব কিন্তু যদি **মত অভ্রান্ত** হয় তাহা হইলে সে **মত একেবারে অগ্রাহ্য। মত যতই ভ্রান্ত হইবে অর্থাৎ যতই উচ্ছৃঙ্খল মনের অনুকূল** হইবে ততই উহা গ্রহণের যোগ্য হইবে। অভ্রান্ত শাস্ত্র অর্থাৎ সনাতন ভগবদ্বাক্য উচ্ছৃঙ্খল ব্যক্তির মনের সম্পূর্ণ বিপরীত। অতএব উহা কখনই মানা

উচিত নয়। কিন্তু বিচার বড়ই কঠিন কাজ অতএব বিচারের পরিবর্ত্তে কুপ্রশ্নজাল বিস্তার করাই এক মাত্র আশ্রয়।

১১। **নব্য বিচার বিচার নহে, বিতণ্ডা মাত্র**—ন্যায়-শাস্ত্রাদির মতে বিচার তিন প্রকার—বাদ, জল্প ও বিতণ্ডা। বিচারের দুইটী অঙ্গ—**সাধন** অর্থাৎ নিজ পক্ষ স্থাপন অর্থাৎ নিজের কথা প্রমাণ করা ও **উপালম্ভ** অর্থাৎ পরপক্ষদূষণ অর্থাৎ অপর পক্ষের দোষ ধরা। যেখানে উভয়পক্ষেরই **সত্য** বাহির করা ভিন্ন অন্য চেষ্টা থাকে না। তাহাকে **বাদ** বলে। যেখানে **উভয়পক্ষই** ছলনা বা **মিথ্যার** আশ্রয় করে তাহাকেই **জল্প কিংবা বিতণ্ডা** বলে। যেখানে সাধনের জন্য প্রমাণ ও তর্ক উপস্থিত করা হয় ও উপালম্ভের নিমিত্ত ছলনার আশ্রয় করে তাহার নাম জল্প। অর্থাৎ যেখানে নিজের কথা প্রমাণ করিবার চেষ্টা আছে ও মিথ্যা করিয়া অপর পক্ষের দোষ ধরা হয় তাহাকে **জল্প** বলে আর যেখানে সাধনের কোন চেষ্টা না করিয়া কেবল উপালম্ভের জন্য ছলনাপূর্ব্বক চেষ্টা করা হয় তাহাকে বিতণ্ডা বলে। অর্থাৎ যেখানে নিজের কথা প্রমাণের কোনও চেষ্টা না করিয়া কেবল মিথ্যা করিয়া অপর পক্ষের দোষ বাহির করিবার চেষ্টা করা হয় তাহাকে **বিতণ্ডা** বলে। আজকাল যত প্রকার বিচার দেখা যায় সে সবই বিতণ্ডা মাত্র। কি হওয়া উচিত, কেন হওয়া উচিত এ সকল কথার কোন প্রয়োজন নাই, কেবল কুপ্রশ্ন দ্বারা শাস্ত্রপক্ষের দোষ দেওয়াই একমাত্র কর্ম্ম। অতএব বিতণ্ডাকারিগণকে ছাড়িয়া প্রথমে হিন্দুশাস্ত্র কি বলে তাহা দেখা উচিত।

## ২ অং—হিন্দুশাস্ত্রের মোটা কথা

১২। **শাস্ত্র না মানিলে ভগবানের শত্রু হয়**—শাস্ত্র ভগবদ্বাক্য অর্থাৎ ভগবানের আজ্ঞা। শাসন করাই শাস্ত্রের কার্য্য।

যে শাস্ত্রের আজ্ঞা লঙ্ঘন করে সে ভগবানের শত্রু, সে ভক্ত হইলেও বৈষ্ণব নহে (১০)।

১৩। **অবিচারিত বিশ্বাস**—শাস্ত্রবাক্যে অবিচারিত বিশ্বাস সকল কল্যাণের মূল। শাস্ত্রের কথা কখনই মিথ্যা হইতে পারে না, এই নিশ্চয় জ্ঞানকে **অবিচারিত বিশ্বাস** বলে। যেখানে শাস্ত্রবাক্য যুক্তির বিরুদ্ধ বলিয়া প্রতীত হয় সেখানেও নিজের বিচার কিছুই নয় ও শাস্ত্র-বাক্যই অভ্রান্ত সত্য এই অটল বিশ্বাসের নাম অবিচারিত বিশ্বাস। যে ব্যক্তি শাস্ত্র না মানিয়া আপনার বিচার কিংবা মনকে অবলম্বন করে তাহার কোন কর্ম্মই সফল হয় না। তাহার ইহকালেও সুখ নাই আর পরকালেও গতি হয় না (১৪)। অতএব সকলেরই শাস্ত্র মানিয়া ভালমন্দ ও কর্ত্তব্য অকর্ত্তব্য ঠিক করা উচিত (১৫)। শাস্ত্রানুসারে যে চেষ্টা বা কর্ম্ম করা হয় তাহাকে **শাস্ত্রিত চেষ্টা** বলে। উহা দ্বারা পরমার্থ লাভ হয়। শাস্ত্রবিরুদ্ধ চেষ্টা বা কর্ম্মকে **উচ্ছাস্ত্র চেষ্টা** বলে। উহার দ্বারা পরম অনর্থ হইয়া থাকে (১৬)। যে ব্যক্তি শাস্ত্রবাক্যে কিছুমাত্র সন্দেহ করে, কোন কালে তাহার মোক্ষ হয় না। অতএব সর্ব্বদা শাস্ত্রে বিশ্বাস রাখিতে চেষ্টা করা অবশ্য কর্ত্তব্য (১৭)।

১৪। **নাস্তিকতার তুল্য পাপ নাই**—শাস্ত্রবাক্যে অবি-চারিত বিশ্বাসের নাম **আস্তিকতা** এবং শাস্ত্রবাক্যের সত্যতা বিষয়ে অণুমাত্র সন্দেহ করাই **নাস্তিকতা** (১১)। **নাস্তিকতার তুল্য পাপ আর কিছুই নাই** (১৮)। নাস্তিক ব্রাহ্মণ চণ্ডাল হইতেও অস্পৃশ্য ও বর্জ্জনীয় (১৯)। **নাস্তিক কখনও হিন্দু হইতে পারে না** আর হিন্দু কখনও নাস্তিক হইতে পারে না। হিন্দু হইলেই আস্তিক হইতেই হইবে।

১৫। **অহঙ্কার হইতে নাস্তিকতা, মিথ্যা ও পাপের উৎপত্তি**—অহঙ্কার সকল অনর্থের একমাত্র কারণ। অহঙ্কার এমনই

পদার্থ যে স্বয়ং ভগবানও অহঙ্কারের প্রভাবে জীব হইয়া গিয়াছেন (২০)। **মোহ** হইতে অহঙ্কার ও অহঙ্কার হইতেই **সংসারের** উৎপত্তি। যাঁহার অহঙ্কার নাই, তাঁহার মোহও নাই সংসারও নাই (২১)। অহঙ্কার হইতে **মিথ্যার** উৎপত্তি ও অহঙ্কার হইতেই **ধর্ম্মনাশ** হয় (২২)। অহঙ্কার থাকিতে সমস্ত শাস্ত্র কণ্ঠস্থ করিলেও ভগবানকে জানিতে পারা যায় না। যেমন হাতা রসে ডুবিয়া থাকিয়াও রসের আস্বাদ গ্রহণ করিতে পারে না, তেমনিই অহঙ্কারী ব্যক্তি সকল শাস্ত্রে সুপণ্ডিত হইলেও শাস্ত্রের অর্থ বুঝিতে পারে না (২৩)। **অহঙ্কার হইতে নাস্তিকতা,** নাস্তিকতা হইতে অজ্ঞান ও অজ্ঞান হইতেই যত কিছু **পাপের** উৎপত্তি হইয়া থাকে।

১৬। **অহঙ্কার ত্যাগের নাম দীনতা**—দীনতাই সমস্ত জ্ঞানের মূল। অহঙ্কার ত্যাগের নামই দীনতা (২৪)। আমি কিছুই বুঝিতে পারি না, আমার **বুদ্ধি বিপরীত,** আমি ভালকে মন্দ এবং মন্দকে ভাল বলিয়া মনে করি—এই জ্ঞানের নামই **দীনতা** (২৫)। বেদ বলিয়াছেন—যে বলে আমি জানি সে কিছুই জানে না, আর যে বলে আমি কিছুই জানি না সেই সব জানে। যে জ্ঞানের অভিমান করে সে অজ্ঞানী ও যে **অজ্ঞানের অভিমান করে,** তাঁহাকে **পরম জ্ঞানী** বলিয়া জানিতে হয় (২৬)। এই দীনতার জন্য শাস্ত্র ও গুরুবাক্যে অবিচারিত বিশ্বাস করা উচিত। গুরুকৃপা ব্যতীত জ্ঞান কখনও হয় না (২৭)। ভ্রান্ত জীবের উদ্ধারের নিমিত্ত স্বয়ং শ্রীভগবান্ গুরুরূপে আবির্ভূত হন (২৮)। যাহার দেখিবার ইচ্ছা হয় সেই দেখিতে পায়। কেবল মন্দভাগ্য মনুষ্যই দেখিতে পায় না (২৯)।

১৭। **ভগবানের ইচ্ছাই সকল কার্য্যের কারণ**—ভগবদিচ্ছাই সমস্ত বস্তুর কারণ। শ্রীভগবানের পূর্ণ কৃপা না হইলে জ্ঞান

হইতে পারে না (৩০)। জগতের সৃষ্টি, স্থিতি ও নাশ ভগবানের ইচ্ছাতেই হয়। তাঁহারই ইচ্ছায় পবন বাতাস দেন, সূর্য্য উত্তাপ দেন, ইন্দ্র বৃষ্টি দেন, অগ্নি দগ্ধ করেন, যম জীবগণকে নাশ করেন (৩১)। **শ্রীভগবানের ইচ্ছা না হইলে আগুনে পোড়ে না**, জলে ডুবিতে পারে না, সাপে কামড়াইতে পারে না, রোগ হইতে পারে না, আর মৃত্যু ও ভয় পলায়ন করে (৩২)। জগতের উৎপত্তি রক্ষা ও নাশ যেমন শ্রীভগবানের ইচ্ছায় হইতেছে তেমনি শ্রীভগবানের ইচ্ছাতেই সকল বস্তুই আপনার স্বরূপে অবস্থান করে অর্থাৎ যে বস্তু যাহা, সে বস্তু তাহাই থাকে ও সেইরূপ কার্য্য করে। শ্রীভগবানের ইচ্ছাতে কখন কখন এক বস্তু অপরের তুল্য কার্য্য করিতে থাকে অর্থাৎ **ভগবদিচ্ছায় কখন কখন বিষ অমৃতের কার্য্য করে** এবং অমৃতও বিষের কার্য্য করে, সেই জন্য বিষ খাওয়াইলে মানুষের জীবনরক্ষা হয়, আর অমৃত খাওয়াইলে মানুষের প্রাণবিনাশ হয় (৩৩)।

১৮। **মানুষ ভগবানের হাতের পুতুল—অচিৎবৎ পরতন্ত্র**—জগতে যাবতীয় বস্তুই অচিৎবৎ শ্রীভগবানের পরতন্ত্র। জড়-পদার্থ সকল যেমন আপন ইচ্ছায় কিছুই করিতে পারে না, তেমনি **মনুষ্য** প্রভৃতি চেতন জীবসকলও আপন ইচ্ছায় কিছুই করিতে পারে না (৩৪)। যেমন কুম্ভকারের হাতে মাটি, ছুতোরের হাতে কাঠ তেমনই মানুষ শ্রীভগবানের হাতে খেলনামাত্র। তিনি যাহাকে যাহা করান সে তাহাই করে। আপনা হইতে কেহ কিছুই করিতে পারে না।

১৯। **সংসার মায়ার দ্বারা সৃষ্ট ও উল্টা পাল্টা**—মনুষ্য চেতন হইলেও অচেতন, একথা বড়ই বিপরীত বলিয়া মনে হয়। কিন্তু জগৎ মায়া হইতে সৃষ্ট। মায়ার স্বরূপই বিপরীত অর্থাৎ মায়া দ্বারা

সব বস্তুই উল্টা পাল্টা বলিয়া মনে হয় (৩৫)। এই বৈপরীত্য জ্ঞান অর্থাৎ উল্টা পাল্টা জ্ঞান ভিন্ন প্রকৃত জ্ঞান কখনই হয় না। এই জন্যই শাস্ত্র আদেশ করিয়াছেন—শাস্ত্র ও গুরুবাক্যে অবিচারিত বিশ্বাস রাখিও তবেই তোমার প্রকৃত জ্ঞান হইবে। অর্থাৎ **বিচার ত্যাগ করিলেই তোমার বিচার ও জ্ঞান হইবে।** সেই জন্য আপনাকে অজ্ঞানী জড় মনে করিয়া শাস্ত্রের আদেশ অনুসারে কার্য্য করা উচিত। এই জন্য দীন হইলে জ্ঞান হয়, আমি অজ্ঞানী জানিলে জ্ঞান হয় ও চণ্ডাল অস্পৃশ্য হইয়াও পূজনীয় হইয়া থাকে (৩৬)।

২০ **মোক্ষই মনুষ্যজীবনের উদ্দেশ্য। মুক্তি না হইলে আত্মঘাতী**—মায়া হইতেই **বৈপরীত্য** অর্থাৎ উল্টা পাল্টার সৃষ্টি (৩৭)। বৈপরীত্য হইতে মোহ অর্থাৎ ধোঁকার উৎপত্তি। ধোঁকা হইতে সংসার অর্থাৎ চিরকাল যাওয়া আসা বা পুনঃ পুনঃ জন্ম মৃত্যু হয় (৩৮)। সংসারে পুনঃ পুনঃ যাতায়াত বন্ধ হওয়ার নামই **মুক্তি বা মোক্ষ**। যেমন চাকায় কাদা লাগিলে সেই কাদা চাকার সঙ্গে সঙ্গে ঘুরিতে থাকে ও চাকা হইতে ছিটকাইয়া গেলে কাদা আর ঘুরিতে থাকে না, সেইরূপ মানুষ এই সংসারচাকায় অজ্ঞানের দ্বারা বদ্ধ ও সংসারের চাকার সঙ্গে সঙ্গে অনবরত জন্মিতে ও মরিতে থাকে ও অজ্ঞান নাশ হইলে সংসারচাকা হইতে ছিটকাইয়া পড়ে অর্থাৎ মুক্তিলাভ করে (৩৯)। সংসার হইতে মুক্তিলাভ করাই মনুষ্যজীবনের একমাত্র লক্ষ্য। যে মনুষ্য দুর্লভ মানবজীবন লাভ করিয়াও মুক্তিলাভ করিতে পারে না, শাস্ত্র তাহাকে **আত্মঘাতী** বলে (৪০)। ব্রহ্মহত্যা, গোহত্যা ও গুরুহত্যা হইতেও **আত্মহত্যা মহাপাতক।**

২১। **কর্ম্মফল সঞ্চিত ও প্রারব্ধ**—সংসারী মনুষ্য নিজের নিজের কর্ম্মফল অনুসারে জন্মগ্রহণ করে (৪১)। কর্ম্মফল কখনও নাশ

হয় না **উহা অবশ্যই ভোগ করিতে হয়** (৪২)। মনুষ্য একদেহে যত কর্ম্ম করে তত কর্ম্ম সে ঐ দেহে ভোগ করিতে পারে না। অতএব কর্ম্ম কেবলই জমিতে থাকে ও তাহাকেই **সঞ্চিত কর্ম্ম** বলে। এই রাশীকৃত সঞ্চিত কর্ম্মের যৎসামান্য অংশমাত্র ভোগ করিবার জন্য জীব দেহলাভ করে। সঞ্চিত কর্ম্মের এই যৎসামান্য অংশকে **প্রারব্ধ** বলে ( যাহা ভোগ করিতে আরম্ভ হইয়াছে (৪৩)। জ্ঞান হইলে সঞ্চিত কর্ম্মের হাত হইতে রক্ষা পাওয়া যায়। প্রারব্ধের হাত হইতে রক্ষা পাওয়া যায় না (৪৪) জ্ঞান না হইলে কি প্রারব্ধ কি সঞ্চিত কোন কর্ম্মই নাশ হয় না। শ্রীভগবানের চরণারবিন্দে ভক্তি হইলে যাবতীয় অশুভকর্ম্মের ফল কম হয় ও অভক্তির দ্বারা বৃদ্ধি পায় (৪২)।

২২। **সঙ্গই সকলের চেয়ে প্রবল কর্ম্ম**—মনুষ্যের সকল কর্ম্মের মধ্যে সঙ্গই সর্ব্বাপেক্ষা প্রবল (৪৫) একথা শুনিতে বিপরীত বলিয়া মনে হয়। কিন্তু দুই চারিটী দৃষ্টান্ত দ্বারা ইহা সুস্পষ্টভাবে বুঝিতে পারা যায়। রেল অথবা মোটরগাড়ীতে কোনও জড়পদার্থ রাখিয়া দিলে সেও ঘোড়ার চেয়ে দ্রুত গমন করিতে পারে। নৌকা যখন গঙ্গায় ডুবে তখন সেই নৌকার আরোহীগণও সেই সঙ্গে ডুবিয়া যায়। আগুন লাগিয়া যখন ঘর পুড়িয়া যায় তখন সেই ঘরে যে থাকে সেও তখন পুড়িয়া যায়। মোটর গাড়ীতে ধাক্কা লাগিয়া যখন গাড়ী উল্টাইয়া যায়, তখন তাহার আরোহীও সেই সঙ্গে উল্টাইয়া পড়ে। উঁচু হইতে কঠিন পাথর প্রভৃতির উপর পড়িলে হাত পা সব চূর্ণ বিচূর্ণ হইয়া যায় কিন্তু ঘাসের গাদায় পড়িলে কোন চোটই লাগে না। **এই সংসারের সৃষ্টিও সঙ্গ হইতেই** হইয়াছে। অতএব সঙ্গ যে সকলের চেয়ে প্রবল ইহাতে আর আশ্চর্য্য কি ?

২৩। **সৎসঙ্গ ও অসৎসঙ্গ**—সঙ্গ দুই প্রকার, সৎ ও অসৎ।

**সৎসঙ্গ শ্রেয়স্কর ও অসৎসঙ্গ প্রেয়স্কর** অর্থাৎ সৎসঙ্গ হইতে কেবল কল্যাণ হয় ও অসৎসঙ্গ কেবল প্রিয় (১২)। **যাহা প্রিয় ও আপাত মধুর তাহা অসৎ** (৪৬) এবং যাহা হইতে মানুষের পরম কল্যাণ হয় যাহা মুক্তির পথে অগ্রসর করিয়া দেয়—তাহাই সৎসঙ্গ। সৎসঙ্গ না হইলে অসৎসঙ্গ নিশ্চিত হইয়া থাকে ; অসৎসঙ্গ দুই প্রকার—একপ্রকার সৎসঙ্গের বিপরীত আর একপ্রকার সৎসঙ্গের অভাব মাত্র। উভয় প্রকার অসৎসঙ্গ হইতেই ক্ষতি হইয়া থাকে। যে অসৎসঙ্গ সৎসঙ্গের বিরুদ্ধ, তাহাতে অত্যন্ত ক্ষতি হয় ও যাহা সৎসঙ্গ নহে পরন্তু সৎসঙ্গের বিরুদ্ধও নহে সেই অসৎসঙ্গ হইতে ক্ষতি অল্প হয় এই মাত্র বিশেষ।

২৪। **সৎসঙ্গ তিন প্রকার সাধুসঙ্গ, ভগবৎসঙ্গ, ও আচার**—সাধুসঙ্গ অর্থাৎ ভক্তসঙ্গ, ভগবৎসঙ্গ ও আচার অর্থাৎ সদাচার। আচারকে আহারও বলা যায় (৪৭)। এই তিন প্রকার সঙ্গের মধ্যে ভক্তসঙ্গই সর্ব্বাপেক্ষা উত্তম ও অত্যন্ত প্রবল। এজন্য **সৎসঙ্গ বলিলে ভক্তসঙ্গই বুঝায়**। ভক্তসঙ্গ ব্যতীত মনুষ্যের কল্যাণ কখনও হইতে পারে না (৪৮)। কোটি কোটি জন্ম ব্যাপিয়া পূজাদি করিলেও সৎসঙ্গ অর্থাৎ ভক্তসঙ্গ মিলে না। কোটি কোটি জন্মের সঞ্চিত পুণ্যের ফলে যখন ভাগ্যোদয় হয়, অর্থাৎ শ্রীভগবানের কৃপা লাভ হয়, তখনই ভক্তসঙ্গ লাভ হয়। ভক্তসঙ্গ লাভ হইলে অজ্ঞান, মোহ, অহঙ্কার প্রভৃতি সবই নাশ হয় ও শেষে বিবেক অর্থাৎ ভাল মন্দ জ্ঞান হয় (৪৯)। ভক্তমাহাত্ম্য এমনই অপরূপ যে শ্রীভগবানের ভক্ত অস্পৃশ্য চণ্ডাল হইলেও সেই **অস্পৃশ্য চণ্ডালই সাক্ষাৎ ভগবান তুল্য হইয়া** থাকেন। শ্রেষ্ঠ ব্রাহ্মণগণেরও সেই চণ্ডাল ভক্তকেই ভগবানের ন্যায় পূজা করা উচিত (৫০)।

২৫। **ভগবৎসঙ্গ শাস্ত্রচর্চ্চা, নামস্মরণ ও গুণ কীর্ত্তন**

—ভক্তসঙ্গ হইতেই প্রকৃত ভগবৎসঙ্গ হইয়া থাকে। যতদিন ভক্তের কৃপালাভ করিতে না পারা যায় ততদিন আর ভগবানের সহিত প্রকৃত সম্বন্ধ হয় না। তথাপি সকল মনুষ্যই যথাসাধ্য শাস্ত্রচর্চ্চা, নামস্মরণ, জপ ও অবশেষে শ্রীভগবানের গুণকীর্ত্তন করিতে পারে। সংসার যাত্রা নির্ব্বাহের নিমিত্ত দিন রাত ঘুরিয়া বেড়ান অনুচিত। শাস্ত্রে ধর্ম্ম অর্থ ও কামকে **ত্রিবর্গ** এবং ধর্ম্ম অর্থ কাম ও মোক্ষকে **চতুর্বর্গ** বলে। সংসারের জন্য অর্থ ও কামের কোন্ কথা, ধর্ম্মের জন্যও **অতিকৃচ্ছ্র** অর্থাৎ অত্যন্ত পরিশ্রম, অত্যন্ত প্রযত্ন বা অত্যন্ত চেষ্টা করা একান্ত অনুচিত (৫১)। পরমার্থের জন্য প্রতিদিন কিছু সময় পৃথক্ করিয়া রাখা উচিত। সেই সময়ে শাস্ত্রচর্চ্চা প্রভৃতি করা উচিত। সংসারের সকল কাজের মধ্যেও অনেক সময় নাম স্মরণ করা যাইতে পারে।

২৬। **গুণবাদ বা গুণকার্ত্তন**—শ্রীভগবান্ কি করিয়া ভক্তকে রক্ষা করিয়া থাকেন ইহাকে শ্রীভগবানের **গুণ বা লীলা** বলে। শ্রীভগবানের ভক্তরক্ষারূপ গুণকীর্ত্তন করার নাম **গুণবাদ**। নাম স্মরণ অপেক্ষা গুণবাদ লক্ষগুণ ফলদায়ক (৫২)। এই গুণবাদের জন্যই মনুষ্যের জিহ্বার সৃষ্টি। **পশুর জিহ্বার দ্বারা গুণবাদ হইতে পারে না—ইহাই মনুষ্য ও পশুর মধ্যে বিশেষ।** যে মনুষ্য শ্রীভগবানের গুণগান করে না তাহার তুল্য দুর্বুদ্ধি আর কেহ নাই। সেই পাপিষ্ঠ ব্যক্তি অত্যন্ত দুর্বুদ্ধির বশে বৈকুণ্ঠের সিঁড়ি পাইয়াও আরোহণ করে না (৫৩)।

২৭। **আচার**—তিন প্রকার সৎসঙ্গের মধ্যে আচারই সকলের সাধ্য। সহজসাধ্য বলিয়া তিন প্রকার সৎসঙ্গের মধ্যে আচারই সর্ব্বশ্রেষ্ঠ। সকলেই আচার পালন করিতে পারে। **আচারই ধর্ম্ম, আচারই তপস্যা ও আচারই জ্ঞান**। আচার হইতে না হয় এমন কোন বস্তুই

নাই (৫৪)। আচার হইতে আয়ুঃ ও অক্ষয় ধনলাভ হইয়া থাকে। আচারই মানুষের যাবতীয় দুর্লক্ষণ নাশ করিয়া থাকে (৫৫)। যে সর্ব্বশাস্ত্রে পণ্ডিত কিন্তু আচার পালন করে না সে পতিত। সে কোন প্রকার শুভকর্ম্ম করিবার অধিকারী নহে (৫৬)। মন্ত্রশাস্ত্রজ্ঞের কোন্ কথা—**পরম ভক্তও আচারভ্রষ্ট হইলে পতিত হইয়া থাকে** (৫৭)। আচারের অশেষ গুণ স্মরণ করিয়া হিন্দুমাত্রেরই তপস্যা জ্ঞানে আচার যথাসাধ্য পালন করা উচিত।

২৮। **অসৎসঙ্গ তিন প্রকার নারীসঙ্গ, অনাচার ও ব্যর্থকর্ম**—সৎসঙ্গ যেমন তিন প্রকার, অসৎসঙ্গও তেমনি তিন প্রকার —নারীসঙ্গ, অনাচার ও ব্যর্থকর্ম্ম। আচারের গুণ হইতে **অনাচারের** দুর্গুণ স্পষ্টই বুঝিতে পারা যায়। মন্দভাগ্য ও মন্দবুদ্ধি ব্যক্তির সময় বৃথা ব্যয় হয়। তাহার রাত্রি নিদ্রায় ও দিন বৃথা কর্ম্মে কাটিয়া যায় (৫৮)। সময় বৃথা নষ্ট করা অত্যন্ত অপরাধ। সময়ের সমষ্টিই জীবন। যদি প্রত্যহ চারি ঘণ্টা করিয়া বৃথা কর্ম্মে কাটান যায়, তাহা হইলে প্রতি ছয় বৎসরে এক বৎসর করিয়া আয়ুঃ কমিয়া যায় অর্থাৎ ছয় বৎসর জীবন না হইয়া পাঁচ বৎসর মাত্র হয়। অতএব **বৃথা কর্ম্ম করা আর আত্মহত্যা** করা একই কথা।

২৯। **নারীসঙ্গ সর্ব্বনাশের হেতু**—নারীসঙ্গের তুল্য পরমার্থনাশক বস্তু আর কিছুই নাই। শঙ্করাচার্য্য বলিয়াছেন—নরকে যাইবার একমাত্র পথ—নারী (৫৯)। নারীসঙ্গ ও নারীসঙ্গীর সঙ্গ হইতে যেরূপ মোহ ও সংসার বন্ধন হয়, এমন আর কোন প্রকার সঙ্গ হইতে হয় না (৬০)। সংসারের পুষ্টির নিমিত্তই মনুষ্যকে মোহিত করিবার জন্য মায়া হইতে নারীর সৃষ্টি হইয়াছে। অতএব **অগ্নিতে পতঙ্গ** প্রভৃতি যেমন **পুড়িয়া যায় তেমনি নারীসঙ্গেও মনুষ্য** ক্ষণকালের

মধ্যে বিনাশ প্রাপ্ত হয় (৬১)। যাহার চিত্ত স্ত্রীসঙ্গে আসক্ত, যাহার স্ত্রীসঙ্গই প্রিয়, তাহার আবার বিদ্যাই বা কি আর তপস্যাই বা কি? তাহার ত্যাগই বা কোথায়? (৬২)। নারীসঙ্গ এমনই ভয়ানক যে সর্ব্বজ্ঞ শাস্ত্র নারীগণের উৎপত্তির দিকে দৃষ্টি রাখিয়া আদেশ করিয়াছেন—আপনার মাতা, ভগিনী বা কন্যার সহিতও একাকী মিলিত হইবে না, ইন্দ্রিয় অত্যন্ত প্রবল। সে কোন বাধা মানে না। জ্ঞানী পুরুষেরও বুদ্ধিভ্রংশ হয় (৬৩)। **মায়াই নারীর রূপ ধরিয়া মনুষ্যের নিকট আসিয়া উপস্থিত হয়।** বুদ্ধিমান মনুষ্য নারীকে মৃত্যুর স্বরূপ বলিয়া দেখেন। তৃণাচ্ছন্ন কূপ হইতে যেমন পৃথক্ থাকিতে হয় তেমনি নারী-সঙ্গ হইতেও সর্ব্বদা নিজেকে বাঁচাইয়া চলা উচিত (৬৪)। মৃগ যেমন ব্যাধের সঙ্গীতে মোহিত হইয়া মৃত্যুমুখে পতিত হয়, মনুষ্যও তেমনি নারীসঙ্গে মোহিত হইয়া বিনাশ প্রাপ্ত হয় (৬৫)।

## ৩অ"—নাস্তিকগণের শাস্ত্রব্যবস্থার বিপরীত চেষ্টা।

৩০। **মোক্ষই মনুষ্যজীবনের একমাত্র উদ্দেশ্য**—মোক্ষ বা মুক্তিলাভই মনুষ্যজীবনের একমাত্র সার্থকতা। মনুষ্যদেহ অত্যন্ত দুর্লভ। লক্ষ লক্ষ জন্মে মনুষ্যজন্ম ভাগ্যক্রমে লাভ হয়। **মনুষ্য দেহই ভবসাগর পারের নৌকা।** গুরু এই দেহনৌকার মাঝি। ভগবৎকৃপা ইহার অনুকূল বায়ু। এত ব্যবস্থা সত্ত্বেও যে মনুষ্য ভবসাগর পার হইতে পারে না সে **আত্মঘাতী** (৬৬)। যে সংসারে লক্ষ জন্ম ঘুরিতে ঘুরিতে মনুষ্যদেহ প্রাপ্ত হয় সে **সংসারখাঁচার দ্বার খোলা পাইয়াছে** জানিতে হইবে। পাখী যেমন খাঁচার দ্বার খোলা পাইয়াও তুচ্ছ গোটাকতক ছোলা বা দানার লোভে খাঁচা ছাড়িয়া বাহির হইতে

চাহে না সংসারাসক্ত মানুষও তেমনি মনুষ্যদেহ পাইয়াও তুচ্ছ সংসার সুখের জন্য মুক্তির কোন চেষ্টাই করে না। অতএব সে বৈকুণ্ঠে চড়িয়াও সংসারে পড়িয়াছে জানিবে (৬৭)।

৩১। **শাস্ত্রের ব্যবস্থা নয়টী নাস্তিকগণের প্রতিকূল ব্যবস্থা নয়টী**—সংসারবন্ধন অহঙ্কার হইতেই হয়। সঙ্গগুণে এই অহঙ্কার নষ্ট হয় ও সঙ্গদোষে এই অহঙ্কার বাড়িতে থাকে। অতএব মোক্ষলাভের জন্য শাস্ত্র নয়টী প্রধান ব্যবস্থা করিয়াছেন—অহঙ্কারের ৩টী সৎসঙ্গের ৩টী ও অসৎসঙ্গের ৩টী। নাস্তিকগণও ধর্ম্মনাশের জন্য এই নয়টী ব্যবস্থারই প্রতিকূল ব্যবস্থা করিয়াছে।

৩২। **শাস্ত্র ব্যবস্থা—অহঙ্কার ত্যাগের ৩টী**—অহঙ্কার ত্যাগের জন্য শাস্ত্রে তিনটী মুখ্য ব্যবস্থা আছে। যথা—(১ম) শাস্ত্র ও গুরুবাক্যে অবিচারিত বিশ্বাস (২য়) সংসারী মনুষ্যের বুদ্ধি বিপরীত অর্থাৎ সংসারী মনুষ্য ভালকে মন্দ ও মন্দকে ভাল বলিয়া মনে করে ও সংসারী ব্যক্তির বিবেক বুদ্ধি একেবারে নাই জানিয়া নিজেকে অত্যন্ত দীন মনে করা ও (৩য়) ভগবানই মালিক। মানুষ তাঁহার **হাতের পুতুল**—এই কথা অভ্যাস করা ও শরণাগত হওয়া।

৩৩। **শাস্ত্র ব্যবস্থা—সৎসঙ্গের ৩টী ও অসৎসঙ্গ-ত্যাগের ৩টী**—সঙ্গ সকলের চেয়ে প্রবল, এজন্য (৪র্থ) **আচার** (৫ম) **ভগবৎসঙ্গ** অর্থাৎ শাস্ত্র চর্চ্চা, নামস্মরণ, জপ ও গুণবাদ ও (৬ষ্ঠ) **ভক্তসঙ্গ** বা সৎসঙ্গ সর্ব্বদা যথাসাধ্য করা উচিত। অসৎসঙ্গে সর্ব্বনাশ হয়। অতএব (৭ম) **নারীসঙ্গ** (৮ম) **অনাচার** ও (৯ম) **বৃথা কর্ম্ম** ত্যাগ করা অবশ্য কর্ত্তব্য।

৩৪। **নাস্তিক ব্যবস্থা—অহঙ্কার বৃদ্ধি**—ধর্ম্মনাশের

ব্যবস্থাও ঠিক শাস্ত্রব্যবস্থার প্রতিকূল। অহঙ্কার ত্যাগ করাই সকল জ্ঞানের মূল। অতএব **বিচার বিবেকের মিথ্যা ভাণ** করিয়া অহঙ্কারের বৃদ্ধি করাই ধর্ম্মনাশের সর্ব্বপ্রথম ব্যবস্থা। সংসারান্ধ অজ্ঞানী জীবের মিথ্যা বিচার ও বিবেকের বিরুদ্ধে যে শাস্ত্র, সে শাস্ত্র শাস্ত্রই নয়, আর যদিও বা উহা শাস্ত্র হয় তো প্রক্ষিপ্ত নিক্ষিপ্ত বা বিক্ষিপ্ত—এই তিন প্রকার বাক্যের মধ্যে কোন প্রকার **ক্ষিপ্ত**—ইহাই নাস্তিকগণের মত। যাহা শাস্ত্রে ছিল না পরে মিথ্যা করিয়া ঢুকাইয়া দেওয়া হইয়াছে তাহাকে প্রক্ষিপ্ত বলে। ক্ষিপ্তলোকই অর্থাৎ পাগলেই প্রক্ষিপ্ত বলিয়া শাস্ত্র না মানিবার ছুতা করে।

৩৫। **নাস্তিক ব্যবস্থা—সৎসঙ্গের নিন্দা ও অসৎসঙ্গের পূজা**—সৎসঙ্গই মুক্তির কারণ ও অসৎসঙ্গ সর্ব্বনাশের কারণ। অতএব আচারের প্রতি অবজ্ঞা ও উপহাস এবং অনাচারের পূজা করা শাস্ত্র, গুরু ও **ভগবানের নিন্দা করা** এবং বৃথা সময় নষ্ট করা প্রভৃতি ধর্ম্মনাশের পন্থা। এই সব উপায়ে জমি তৈয়ারী করিয়া ধর্ম্মনাশকারী নাস্তিকগণ **নারীসঙ্গের** প্রতিষ্ঠা ও পূজা আরম্ভ করিয়া দিয়াছে। কেন না নারীসঙ্গ অসৎসঙ্গের ব্রহ্মাস্ত্র। পতঙ্গ যেমন অগ্নিতে পড়িলে ক্ষণমাত্রেই ভস্মীভূত হয়, মনুষ্যও তেমনি নারীসঙ্গে অতি সত্বর নাশপ্রাপ্ত হয়।

৩৬। **নাস্তিকবিচার এক অপূর্ব্ব বস্তু**—নাস্তিক বিচার ও বিবেক এক অপূর্ব্ব বস্তু। ভগবান্ নাই। যদি কেহ সৃষ্টিকর্ত্তা থাকে ত সে সৃষ্ট জীবের তুলনায় কিছুই নয়। যদি স্বীকার করা যায় সৃষ্টিকর্ত্তা সৃষ্ট জীব হইতে শ্রেষ্ঠ তাহা হইলেও শাস্ত্র ভগবদ্বাক্য নহে। আর যদি শাস্ত্র ভগবদ্বাক্যই হয় তবে নিজের অভ্রান্ত বিচার ত্যাগ করিয়া ভ্রান্ত ভগবদ্বাক্য মানিয়া চলা মূর্খতার চরম। যদি ভগবদ্বাক্য অভ্রান্ত মানা যায়

তাহা হইলেও প্রক্ষিপ্তাদি অস্ত্রপ্রয়োগ করিয়া উহাকে একেবারে ভ্রান্ত প্রতিপন্ন করা কিছুমাত্র কঠিন নহে। অর্থাৎ উহা প্রক্ষিপ্ত বলিয়া মিথ্যা করিয়া উড়াইয়া দেওয়া বড়ই সহজ। শাস্ত্র বাক্য অভ্রান্ত বা ভ্রান্ত যাহাই হউক কলিযুগের **মনুষ্যের অভ্রান্ত বিচারের নিকট ভগবদ্বাক্য সর্ব্ব প্রকারে অগ্রাহ্য।**

৩৭। **কলির মানুষ দুনিয়ার মালিক**—সত্য প্রভৃতি যুগে মনুষ্য সর্ব্বপ্রকারে ঈশ্বরের বশীভূত ছিল, এখন এই কলিযুগে মানুষই দুনিয়ার মালিক। আপনার বিচার ও বুদ্ধির বলে কলিযুগের মনুষ্য সৃষ্টি স্থিতি লয় সবই করিতে পারে। বিনা কষ্টে উহারা **অস্পৃশ্য** চণ্ডালকে পূজনীয় করিয়া দিয়াছে, ত্রিকালজ্ঞ ও নিষ্পাপ **ঋষিগণকে** স্বার্থপর মিথ্যাপ্রিয় ও ভ্রান্ত বলিয়া ঠিক করিয়া ফেলিয়াছে, ধর্ম্ম ও জ্ঞানের একমাত্র কারণ **আচারকে** পাগলামি বলিয়া প্রমাণ করিয়াছে, মনুষ্যের ধর্ম্মনাশক **অনাচারকে** আচারের আসনে বসাইয়াছে ও মনুষ্যত্ব বিনাশক সংসারবন্ধনের মূল ও অজ্ঞানের একমাত্র হেতু নারীসঙ্গকে সর্ব্বদা ভক্তিপূর্ব্বক সেবা করা উচিত—ইহাও উচ্চৈঃস্বরে ঘোষণা করিয়াছে। কিমাশ্চর্য্যমতঃ পরম্।

৩৮। **নারীসঙ্গই প্রাণ—দুষ্টশাস্ত্র উহার নিন্দা করে**—শাস্ত্র বলেন—"অহরহঃ সন্ধ্যামুপাসীত" অর্থাৎ দিন রাত সন্ধ্যা পূজা করিবে। আর কলিযুগের বিচার বলে **"অহরহঃ নারীসঙ্গমুপাসীত"** দিন রাত নারীসঙ্গের পূজা করিও অর্থাৎ নারীসঙ্গ ছেড়ে এক মিনিটও কাটাইও না। স্কুল কলেজে পড়িবে—নারীসঙ্গ না হইলে বিদ্যাবুদ্ধি খুলিবে কেন? সন্ধ্যার সময় বেড়াইতে যাইবে তখনও যদি নারীসঙ্গ না হয় তবে প্রাণ রাখা যাইবে কি করিয়া? নারীসঙ্গই বিশুদ্ধ পরমানন্দের এক মাত্র কারণ। দুষ্ট শাস্ত্রই দুর্ব্বুদ্ধি পরবশ হইয়া এই বিশুদ্ধ

আনন্দকে নাশ করিবার **জন্ত উত্তম** হইতেও উত্তম নারীসঙ্গকে অযথা হইতেও অযথা ভাবে নিন্দা করিয়াছে।

৩৯। **সংখ্যর্ষি, অপূর্ব্ব নাস্তিক বিচারের অদ্ভুত সহায়**—১। নাস্তিক বিচার যেমন অপূর্ব্ব, নাস্তিক বিচারের সহায়ও তেমনি অদ্ভুত। ভগবদ্বাক্য ও **ত্রিকালজ্ঞ** ঋষিগণের বাক্য অগ্রাহ্য করিয়া সংখ্যর্ষি বাক্য শিরোধার্য্য **করাই কালেয়** বিবেক বিচারের চরম পরিণাম। **কলিকালের** আশ্চর্য্য **বিচার** বিবেককে **কালেয় বিচার** বিবেক বলা যায় ও **ভোটই কলিকালের নবীন** ঋষি ও তাহার নাম **সংখ্যর্ষি** ( **সংখ্যা+ঋষি** )।

২। আজকাল ভাল **মন্দ ঠিক করিবার** একমাত্র উপায় ভোট লওয়া। অর্থাৎ অধিক লোক **ভাল বলিলেই** ভাল হইল আর অধিক লোক মন্দ বলিলেই মন্দ হইল। **জিনিসটী প্রকৃত ভাল কি মন্দ তাহাতে কিছুই আসিয়া যায় না।** যতই ভাল জিনিষ হউক না কেন অধিক লোক মন্দ বলিলে **ঐ শ্রেষ্ঠ হইতে শ্রেষ্ঠ বস্তুকেই** মন্দ মানিতেই হইবে যদি অধিকাংশ গাধা মিলিয়া **ঠিক করে** তাহারাই পণ্ডিত ও ত্রিকালজ্ঞ ঋষিরা গাধা তাহা হইলে **অবশ্যই মানিতে** হইবে ত্রিকালজ্ঞ ঋষিরাই গাধা অতএব সংখ্যা বা ভোটই **কলিকালের** ঋষি ও উহার নাম সংখ্যা ঋষি বা সংখ্যর্ষি।

৪০। **সংখ্যর্ষি মত ধর্ম্ম প্রভৃতি বাজে বিষয়ে গ্রাহ্য ও আসল বিষয়ে অগ্রাহ্য**—**এই মিথ্যা কলিযুগের সবই মিথ্যা।** ধর্ম্মনাশের **নিমিত্ত** সংখ্যর্ষির নিকট ত্রিকালজ্ঞ ঋষিও তুচ্ছ হইতে তুচ্ছ। কিন্তু **আসল আসল কথায়** সেই সংখ্যর্ষিকে মানিবার কল্পনা করে **এমন মানুষ তো দেখা** যায় না। **গণিতশাস্ত্র** বিষয়ে সংখ্যর্ষির মত **কথনও চলে না,** চলিতে পারেও না। **বিজ্ঞান, চিকিৎসা।**

**ইঞ্জিনিয়ারিং** প্রভৃতি বিষয়ে **সংখ্যর্ষিমত সর্ব্বদাই অগ্রাহ্য।** এমন কি যুদ্ধ বিবাহ প্রভৃতি স্থূল স্থূল বিষয়েও ভোট চলে না। কেবল ধর্ম্মবিষয়ক সূক্ষ্ম হইতে সূক্ষ্মতম কথা হইলে সংখ্যর্ষিমতই সকলের চেয়ে প্রবল হয় ইহাই কলিযুগের বৈচিত্র্য।

## ৪র্থ অং—মায়া ও শাস্ত্রের মোটা কথার প্রমাণ।

**৪১। সৃষ্টি করিবার ইচ্ছাই মায়া—মায়া বিপরীত।** শ্রীভগবানের ইচ্ছা হইয়াছিল আমি এক, বহু হইব (৬৮)। ইহারই নাম সৃষ্টি করিবার ইচ্ছা। এই **সৃষ্টি করিবার ইচ্ছার** নামই মায়া (৬৯)। মায়া ও সৃষ্টি করিবার ইচ্ছা **একই কথা**। মায়ার স্বরূপ **বৈপরীত্য** (৭০)। কেননা মায়া অর্থাৎ সৃষ্টির **ইচ্ছাতেই** একই ভগবান হইতে বহু মূর্ত্তির উৎপত্তি। **এক কখনও বহু হইতে পারে না। ও বহু কখনও এক হইতে পারে না।** এই বৈপরীত্য মনুষ্য কখনই ধারণা করিতে পারে না। যে বস্তু যাহা সে বস্তু তাহাই অন্য বস্তু নহে, ইহাই মনুষ্য বিচারের ভিত্তি। যে বস্তু যাহা, সে বস্তু তাহা নয়—ইহা মনুষ্য ধারণাও করিতে পারে না। গরু **গরুই,** ঘোড়া ঘোড়াই—গরু ঘোড়া নয় আর ঘোড়াও গরু নয়—**ইহাই মনুষ্য** বিচার। **গরু গরু নয়,** ঘোড়া ঘোড়া নয় এই উল্‌টা পাল্‌টা **কথা মানুষ** ধারণাও করিতে পারে না, বোঝা ত দূরের কথা। **এই** বৈপরীত্যতেই মায়া প্রতিষ্ঠিত। অতএব মায়া বুদ্ধির গম্য নহে এবং **মায়ার বিষয়ে বিচারও চলিতে পারে না।**

**৪২। মায়া হইতে সংসারবন্ধন কি করিয়া হয়**—মায়ার বৈপরীত্য হইতে **মোহ** (৭১) অর্থাৎ **অজ্ঞানের** উৎপত্তি। মোহ অর্থাৎ অজ্ঞান হইতে **বিপরীতবুদ্ধি** (২৫) ও বিপরীত বুদ্ধি

হইতেই **অহঙ্কার**। আমিই দেহ (৭২) এই অজ্ঞানের নাম অহঙ্কার, দেহাভিমান (৭৩) বা দেহাত্মবুদ্ধি (৭৪)। এই অহঙ্কার হইতেই আমি অন্য হইতে পৃথক্ এই **ভেদবুদ্ধি** উৎপন্ন হয় (৭৫)। ভেদবুদ্ধি হইতে আমি কর্ত্তা, আমি ভোক্তা অর্থাৎ আমিই করি, আমিই খাই এই প্রকার অভিমান উৎপন্ন হয় (৭৬) অর্থাৎ এই কার্য্য আমি করিয়াছি অন্য কেহ নহে, এই জিনিষ আমি খাইয়াছি আর কেহ নহে এই অভিমান বা অহঙ্কার উৎপন্ন হয়। ইহাকেই **কর্ত্তৃত্বাভিমান** বলে। এই কর্ত্তৃত্বাভিমান হইতে কর্ম্মফলের উৎপত্তি (৭৭) ও কর্ম্মফল হইতে সংসার অর্থাৎ বার বার যাওয়া আসা বা পুনঃ পুনঃ জন্ম মৃত্যু হইতে থাকে (৪১)। যাহার কর্ত্তৃত্বাভিমান নাই তাহার কর্ম্মফলও নাই অর্থাৎ তিনি জীবন্মুক্ত পুরুষ কর্ম্ম করিয়াও কর্ম্ম করেন না (৭৭)।

## ৪৩। বিশ্বাস, দীনতা, শরণাগতি মূল কেন?—

১। মোক্ষই মনুষ্যজীবনের একমাত্র লক্ষ্য। অহঙ্কার হইতে সংসারের উৎপত্তি। অতএব **অহঙ্কার ত্যাগই মনুষ্যের একমাত্র কার্য্য।**

২। অজ্ঞান হইতে অহঙ্কার। অতএব **বীজাঙ্কুর ন্যায়ে** (৭৮) অহঙ্কার হইতে অজ্ঞান উৎপন্ন হইয়াছে। যেমন বীজ হইতে অঙ্কুর (গাছ) হয় ও অঙ্কুর (গাছ) হইতে বীজ হয় বলিয়া আঁটি হইতে গাছ ও গাছ হইতে আঁটি দুইই বলা যায় অর্থাৎ প্রত্যেকটীই সব কয়টির কারণ সেইরূপ অজ্ঞান হইতে অহঙ্কার হয় বলিয়া অহঙ্কার হইতে অজ্ঞান হয় ইহাও বলা যায়।

৩। এই কারণেই অহঙ্কার ত্যাগ করিলেই জ্ঞান হয়। অতএব জ্ঞান ও মুক্তির জন্য অহঙ্কার ত্যাগই মনুষ্যের সর্ব্বপ্রথম ও সর্ব্বপ্রধান কার্য্য। এই জন্যই সর্ব্বশাস্ত্র জ্ঞানলাভের জন্য বিশ্বাস, দীনতা, শরণাগতি ও সেবার ব্যবস্থা করিয়াছেন।

৪৪। **বিপরীত বুদ্ধি ভিন্ন মনুষ্য হয় না**—মায়া অর্থাৎ বৈপরীত্য হইতে মোহ অর্থাৎ অজ্ঞান ও অজ্ঞান হইতে বিপরীত বুদ্ধির উদয় হয়। এই **বিপরীত বুদ্ধি** হইতেই আত্মা দেহ এই **অহঙ্কারের সৃষ্টি ও সংসার।** অতএব সংসারী জীবের বিপরীত বুদ্ধি ত্যাগ করিয়া যথার্থ বুদ্ধির উদয় হইতেই পারে না। সংসারে ভ্রমণ করিতে করিতে যখনই জীবের যথার্থ বুদ্ধির উদয় হয়, তখনই জীব সংসার হইতে মুক্ত হয়।

৪৫। **যথার্থ বুদ্ধি কি? মন পরম শত্রু**—এই যথার্থ বুদ্ধি কি? **সংসারী মনুষ্যমাত্রের বুদ্ধি বিপরীত এই জ্ঞানের নাম যথার্থ বুদ্ধি** বা যথার্থ জ্ঞান। যতদিন সংসারী মনুষ্যের এই যথার্থ জ্ঞানের উদয় না হয়, ততদিন আর তাহার কোন বিষয়ে বিপরীত জ্ঞান ভিন্ন যথার্থ জ্ঞান হইতে পারে না। এই জন্য সর্ব্বজ্ঞ শাস্ত্র দীনতা ও মন বশ করা সর্ব্বশ্রেষ্ঠ বলিয়াছেন। মনই আত্মাকে নাশও করিয়া থাকে (৭৯)। অতএব **মনের কথা কখনও শুনিবে না** (৮০)। এ কথা সর্ব্বত্র সুবিদিত। (প—৬৩)

৪৬। **মনুষ্যের বিচার থাকিতেই পারে না**—বিপরীত বুদ্ধি যতদিন নাশ না হয় ততদিন আর বিচারের কথা মুখে আনা ধৃষ্টতা মাত্র (৮১)। বিশ্বাস, দীনতা, মনকে সন্দেহ করা প্রভৃতির অভ্যাস করিলে বিপরীত বুদ্ধি ক্রমশঃ লোপ পাইতে থাকে। **যে পরিমাণে বিপরীত বুদ্ধির লোপ পায়, সেই পরিমাণেই প্রকৃত বিচার** ও বিবেকের উদয় হইতে থাকে (৮২)।

৪৭। **বিপরীতবুদ্ধি নাশই শাস্ত্রের একমাত্র লক্ষ্য—এই কথা বুঝিলেই শাস্ত্র বুঝা যায়**—বিপরীত বুদ্ধির নাশই

শাস্ত্রের একমাত্র লক্ষ্য। সর্ব্বজ্ঞ শাস্ত্র এই বিপরীত বুদ্ধির নাশের জন্যই সকল ব্যবস্থা করিয়াছেন। এই গূঢ় কথা মনে রাখিলে শাস্ত্র বুঝা অতি সহজ হয়। বিপরীতবুদ্ধি মনুষ্য কখনও শাস্ত্র বুঝিতে পারে না। এই জন্যই শাস্ত্র বুঝাইতে চেষ্টা না করিয়া আদেশ অর্থাৎ শাসন করিয়াছেন। বিপরীত বুদ্ধি যেমন যেমন দূর হইতে থাকে মনুষ্যের শাস্ত্র বুঝিবার শক্তিও তেমন তেমন বাড়িতে থাকে। এ জন্য শাস্ত্র কিছু কিছু তত্ত্ব কথাও বুঝাইয়াছেন। মায়ার জন্যই শাস্ত্রতত্ত্ব মনুষ্য বুদ্ধির অগম্য। ভগবৎ কৃপা ব্যতীত প্রকৃত তত্ত্ব কেহ কখন জানিতে পারে না (৮৩)।

৪৮। **দেহসঙ্গ হইতে সংসার—অতএব সঙ্গই সর্ব্বাপেক্ষা প্রবল** :—আমি দেহ এই অজ্ঞান হইতেই দেহসঙ্গ ও দেহসঙ্গ হইতেই সংসার উৎপন্ন। অতএব সঙ্গই সংসারের কারণ। সেজন্য সঙ্গই সংসারের মধ্যে সকলের চেয়ে প্রবল। সৎসঙ্গ হইতে ভাল ও অসৎসঙ্গ হইতে মন্দ ফল হয়—ইহা বুঝা কিছু কঠিন নয়। অতএব অনাচার বর্জ্জন ও আচার পালন করাই ধর্ম্ম। উহাই তপস্যা, আর উহাই জ্ঞান।

৪৯। **চণ্ডাল অস্পৃশ্য কেন?**—শাস্ত্র বলেন অপরের সহিত আলাপ, স্পর্শ, শয়ন বা ভোজন করিলে উহার পাপ নিজের উপর চড়িয়া যায় (৮৪)। অতএব পাপীর সঙ্গ কদাপি করিবে না। চণ্ডাল সকলের চেয়ে পাপী। **ঘোর পাপ বশেই মনুষ্য চণ্ডাল কুলে জন্ম লয়। চণ্ডাল পাঁচ প্রকার**—জাতিতে চণ্ডাল এক প্রকার ও আচরণে চণ্ডাল চারি প্রকার। চণ্ডালবংশে জন্মিলে চণ্ডাল হয়, পবিত্র ব্রাহ্মণকুলে জন্মিয়াও যে অকৃতজ্ঞ, অনাচারী, ক্রোধী

ও শঠ বা ঠগ হয় তাহাকে আচরণে চণ্ডাল বলিয়া জানিবে (৮৫)। **ভগবদ্‌বিমুখ** ব্যক্তি চণ্ডাল হইতেও অধিক পাপী। অর্থাৎ যে নাস্তিক শাস্ত্র মানে না কিম্বা ভগবানের নাম পর্য্যন্তও স্মরণ করে না সে চণ্ডালেরও অধম (৮৫) **এই সকল ব্যক্তির সঙ্গ আত্মরক্ষার জন্য বিষবৎ বর্জ্জন করিবে** (১৯)।

৫০। **অস্পৃশ্যতা অহঙ্কার নহে**—মূর্খ নাস্তিক ব্যক্তি নিজের দুষ্ট ও বিপরীত বুদ্ধিতে ইহাকে "ছুৎমার্গ" বলিয়া উপহাস ও নিন্দা করে। কোনও কোনও নাস্তিকের মূর্খতা ও অহঙ্কারের মাত্রা এতই অধিক যে এই অস্পৃশ্যতার জন্য জগৎপূজ্য হিন্দুশাস্ত্রের সবই অগ্রাহ্য—ইহাও তাহারা বলিতে কুণ্ঠিত হয় না। শাস্ত্রের বিধান অনুপম ও নির্দ্দোষ ইহা বলিবারও প্রয়োজন নাই। সর্ব্বজ্ঞ শাস্ত্র বলেন "আত্মরক্ষার নিমিত্ত চণ্ডাল প্রভৃতির সঙ্গ বিষবৎ ত্যাগ করিবে ও অহঙ্কার হইতে নিজেকে বাঁচাইবার জন্য ঐ অস্পৃশ্য চণ্ডালকে দণ্ডবৎ প্রণাম করিবে (৩৬)। **অর্থাৎ চণ্ডাল আত্মরক্ষার জন্য অস্পৃশ্য ও অহঙ্কার ত্যাগের জন্য নমস্য।**

৫১। **চণ্ডাল কি করিয়া পবিত্র হয় ?**—১। চণ্ডালাদির ঘোর অপবিত্র দেহকে পবিত্র করিবার নিমিত্ত সর্ব্বজ্ঞ শাস্ত্র **আচার** ও **ভগবদ্ ভক্তির** ব্যবস্থা করিয়াছেন। মূর্খ নাস্তিকগণ যাহাতে চণ্ডালাদির অপবিত্রতা আরও বাড়ে তাহারই ব্যবস্থা করিয়া চণ্ডালদিগকে শুদ্ধ করিতে চাহিতেছে। তাহাদের মতে আজকালকার লেখা পড়া, পয়সা রোজগার ও শাস্ত্র নিন্দা করিতে পারিলেই চণ্ডাল উদ্ধার হইল। আজকালকার **লেখাপড়াকে** শাস্ত্র, বিদ্যা না বলিয়া **অবিদ্যা** বলেন, কেন না উহাতে সাংসারিক লাভ হয় বটে কিন্তু পরকালে কেবল ক্ষ

হয়। শাস্ত্রের ব্যবস্থাই যে ঠিক ও নাস্তিক ব্যবস্থাই যে চণ্ডালাদির সর্ব্বনাশের কারণ তাহাও কি বিস্তার করিয়া বুঝাইতে হইবে ?

২। **যে ব্রাহ্মণ হইয়াও ভক্ত নহে সে চণ্ডাল।** তাহার দিকে তাকানও উচিত নহে। যিনি জাতিতে চণ্ডাল হইয়াও ভক্ত হন তিনি স্বর্গ মর্ত্ত্য পাতাল তিন লোকই পবিত্র করেন (১৯)। ব্রাহ্মণ যদি সর্ব্বশাস্ত্র জানে তাহা হইলে আমার প্রিয় হয় না। আমার **ভক্ত চণ্ডাল** হইলেও আমার প্রিয়। সেই চণ্ডালকে দান করিবে, তাঁহার হাত হইতে দান গ্রহণ করিবে ও তাঁহাকে **ভগবানের ন্যায়** পূজা করিবে (৫০)। চণ্ডালের কোন্ কথা ম্লেচ্ছও ভগবদ্‌ভক্ত হইলে তাঁহাকে শ্রেষ্ঠ ব্রাহ্মণ মুনি ও জ্ঞানী বলিয়া জানিবে (৮৬)।

## ৫ম অং—বিজ্ঞান দ্বারা শাস্ত্র উড়াইবার চেষ্টা

### ৫২। বিচারের ভাণ করিয়া শাস্ত্র উড়াইবার চেষ্টা।

—১। সাধারণ লোকের কলিযুগে বিচারের গন্ধও নাই তাহা দু একটী কথায় স্পষ্ট বুঝা যায়। মনুষ্য মাত্রের বিচারের অভাব এমনই প্রবল যে, যে বিষয়ের সহিত সারা জীবনের পরিচয়, সেই বিষয় সম্বন্ধেও মানুষ কিছুই জানে না। দেহের সহিত মানুষের যেরূপ ঘনিষ্ঠ সম্বন্ধ, তেমন আর কোন বস্তুর সহিত নহে। তথাপি কোন মনুষ্য **রোগ** হইলে বুঝিতে পারে না। এমন কি স্বয়ং চিকিৎসকও নিজের কিংবা স্ত্রী-পুত্রাদির চিকিৎসা করিতে পারে না

২। দেহের পর **ভাষার** সহিত মানুষের ঘনিষ্ঠ সম্বন্ধ। কিন্তু মানুষ যে শব্দকে প্রতিদিন ব্যবহার করে, সে শব্দেরও প্রকৃত অর্থ জানে না। এমন কি শব্দের প্রকৃত অর্থ জানিতে হয় ও উহাকে শব্দশাস্ত্র বলে—ইহাও মানুষ জানে না।

৩। দেহ ও ভাষা অপেক্ষা যে **সকল বস্তুর** সহিত পরিচয় কম, সেই সকল বিষয়ে নিজের বিচার সম্পূর্ণ **অসহায়**—এ কথা বলিবারই দরকার নাই। এক কথায় ইহা বলিলেই **যথেষ্ট হইবে** যে দুই বৎসর পড়িয়া দশটী প্রশ্নের মধ্যে কেবল তিনটী মাত্র প্রশ্নের উত্তর করাই যাহার কঠিন বলিয়া মনে হয় সেও সূক্ষ্ম হইতে সূক্ষ্ম বিষয়ে বিচারের ভাণ করে, ইহা অপেক্ষা অধিক আশ্চর্য্যের বিষয় আর কি হইতে পারে? অথবা যে **বুদ্ধি সূক্ষ্ম** বস্তু বুঝিতে পারে, সে **কি কখনও স্থূল বস্তু বুঝিতে পারে**? (৮৭) যে **চালনী** দ্বারা সূক্ষ্ম বস্তু চালা যায়, তাহা দ্বারা কি স্থূল বস্তু চালা যায়?

## ৫৩। নব বিজ্ঞানের দ্বারা শাস্ত্র উড়াইবার চেষ্টা—

যখন বিচারের দ্বারা শাস্ত্র উড়াইবার চেষ্টা বিফল হয় তখন কলিযুগের মনুষ্য নূতন ওজর সৃষ্টি করে। যদিও সাধারণ মনুষ্যের বিচারের অভাব আছে কিন্তু নববিজ্ঞান বিচারে ভরা একথা সকলকেই মানিতে হইবে। শাস্ত্র নববিজ্ঞানের মতের বিরুদ্ধে অতএব কদাপি শাস্ত্র মানা উচিত নয়। যে নব বিজ্ঞানের দোহাই দিয়া শাস্ত্র উড়াইবার চেষ্টা করা হয় সেই নব বিজ্ঞান যে কি বস্তু তাহা নববিজ্ঞানের পাণ্ডাগণ নিজমুখেই স্বীকার করিতে বাধ্য হইয়াছেন।

**নব বিজ্ঞানের সমস্তই আন্দাজমাত্র। (L)**

**কোনও কথারই ঠিক নাই ও থাকিতে পারে না। (L) কেন না মনুষ্যবুদ্ধি ভ্রান্ত। (D) সত্য সূক্ষ্ম। অতএব স্থূল দৃষ্টিতে সত্যের নির্ণয় হয় না। (F) বিজ্ঞান সত্য জানিতেই পারে না। (A) শুধু তাহাই নহে বিজ্ঞান সত্য জানিতেও চাহে না। (P) বিশ্বাস ভিন্ন জ্ঞান হয় না। (A)**

**জীনস্** বলেন নব বিজ্ঞানের প্রত্যেক কথা আন্দাজমাত্র ও অনি-

শ্চিত। আমরা সত্যের সন্ধান পাই নাই। **হ্যালডেন্** বলেন নব বিজ্ঞানের প্রত্যেক মত মিথ্যা। নব বিজ্ঞানের প্রধান প্রধান মতের মধ্যে এতই মিথ্যা আছে যে উহাদিগকে কাল্পনিক বলা উচিত। (L)

**প্ল্যাঙ্ক** বলেন গণিত শাস্ত্রে কিছুমাত্র বিশ্বাস করা যাইতে পারে না। গণিত শাস্ত্রে যতই প্রমাণ দ্বারা নির্ণয় হউক না কেন খাটাইয়া না দেখা পর্য্যন্ত আর তাহাতে অনুমাত্র বিশ্বাস করা যায় না। সকল প্রমাণেই সন্দেহ থাকিয়াই যায়। সৃষ্টিতত্ত্ব যতই নিখুঁত হউক না কেন একটী যৎসামান্য ঘটনার দ্বারাই উল্টাইয়া যায়। **এডিংটন** বলেন মনুষ্যের বুদ্ধি ভ্রান্ত। অতএব :বিচার কখনই অভ্রান্ত হইতে পারে না। (D)

**প্ল্যাঙ্ক** বলেন স্থূল জগৎ মিথ্যা ও সূক্ষ্ম জগৎ সত্য। যে জগৎ চোখ দিয়া দেখা যায় তাহাকে স্থূল জগৎ বলে। আর যে জগৎ চোখ দিয়া দেখা যায় না অর্থাৎ যাহা স্থূল জগতের ভিতর আছে তাহা সূক্ষ্ম জগৎ। নব বিজ্ঞান যতই অগ্রসর হইতেছে ততই সূক্ষ্ম জগৎ সত্য প্রমাণ হইতেছে ও স্থূল জগৎ হইতে নব বিজ্ঞান ততই দূরে পড়িয়া যাইতেছে। **রিশে** বলেন কতকগুলি বিষয় ইন্দ্রিয়ের দ্বারা জানিতে পারা যায়। আর কতকগুলি কোনরূপেই ইন্দ্রিয় গ্রাহ্য নহে। কেবল কোনও বিশিষ্ট শক্তিমান্ পুরুষই সেইগুলি মনশ্চক্ষুর দ্বারা জানিতে পারেন। (J)

**রাসেল** বলেন সনাতন সত্যকে জানা বিজ্ঞানের লক্ষ্যই নহে। **টম্সন্** বলেন বিজ্ঞানে সনাতন সত্যের স্থান নাই। সূক্ষ্মতত্ত্বের সহিত বিজ্ঞানের কোন সম্বন্ধ নাই। বিজ্ঞানে কেবল আংশিক সত্য আছে। **এডিংটন্** বলেন পদার্থবিদ্‌গণ পরমাণু ও ইলেক্ট্রন সত্য সত্য আছে কিনা একথা ভাবিয়াও দেখেন না। **জীনস্** বলেন আমাদের যখন

যেমন সুবিধা তখন তেমনই বলি। আলোককে আমরা পদার্থও বলিতে পারি তরঙ্গও বলিতে পারি যখন যেমন সুবিধা। একটি ইলেকট্রোণের ( electron ) বিষয়ে তরঙ্গের ন্যায় গতি ( wave motion) কেবল কল্পিত মাত্র, সত্য নহে। এমন কি যে শক্তি (energy) জগতের ভিত্তি তাহাও কল্পনা মাত্র। (P)

৫৪। **Reason Science and Shastras—** নববিজ্ঞানের খোদ কর্ত্তাগণকে এখন স্বীকার করিতে হইয়াছে—নববিজ্ঞানের মত সদাই ভ্রান্ত ও পরিবর্ত্তনশীল।—"Reason Science and Shastras" নামক গ্রন্থে এই কথা স্পষ্ট হইতেও স্পষ্ট করিয়া দেখান হইয়াছে। নববিজ্ঞান সত্যের উপর প্রতিষ্ঠিত নহে। নব বিজ্ঞানের মত কাল্পনিক। **স্থূল জগৎ মিথ্যা ও সূক্ষ্ম জগৎ সত্য।** অর্থাৎ যাহা চোখে দেখিতে পাওয়া যায় উহা মিথ্যা আর যাহা চোখে দেখা যায় না তাহাই সত্য। হিন্দু-শাস্ত্র লক্ষ লক্ষ বৎসর হইতেই এ সব কথা বলিতেছেন। মূর্খ নববিজ্ঞান নিজের ধৃষ্টতা বশে এ সব কথা **এত দিন** হাসিয়া উড়াইয়া দিত। কিন্তু এক এক করিয়া নববিজ্ঞানকে অনেক কথাই মানিতে হইয়াছে। এ সকল কথা "Reason Science and Shastras" নামক পুস্তকে বিশেষভাবে দেখান হইয়াছে।

**৫৫। নববিজ্ঞানের মায়া বিচার ও বিশ্বাস—১।** এক **বৎসরের** কিছু উপর হইল Reason Science and Shastras বাহির হইয়াছে তখনও **নব বিজ্ঞান মায়া বৈপরীত্য বিশ্বাস প্রভৃতির কথাই জানিত না।** Reason Science and Shastrasপুস্তকে এই সব কথার ব্যাখ্যা বাহির হইবার পর এই সব কথা **নব বিজ্ঞানেও স্থান** পাইয়াছে। শ্রেষ্ঠ পদার্থবিদ্ **ম্যাক্স**

**ষ্ট্যাক**আজ ২।৩ **মাস** হইল "নব বিজ্ঞানের পরিণাম কি?" নামক পুস্তকে লিখিয়াছেন—

২। "দুইটী মতের উপর নববিজ্ঞান প্রতিষ্ঠিত। সে মত দুইটী পরস্পর বিরুদ্ধ। ইহা দ্বারা জানা যায় যে জ্ঞাতব্য সমুদয় বস্তুতেই একটী বিরুদ্ধ ও অজ্ঞেয় অংশ আছে। অর্থাৎ কোন জিনিষই জানা যাইতে পারে না। কেন না সকল জিনিষেই দুইটী অংশ আছে যাহার **এক অংশ অপর অংশের একেবারে উল্টা**। অতএব **বিশ্বাস** ভিন্ন জ্ঞান হয় না(A)।"

৩। "**বিচার** অল্প দূর পর্য্যন্ত অগ্রসর হইতে পারে, **শেষ পর্য্যন্ত যাইতে পারে না**। এই জগৎ কি? সৃষ্টি কেমন করিয়া হয়? মনুষ্য প্রকৃতি কেমন? মন ও বুদ্ধিই বা কি? **এ সকল কথা কখনও বিচারের দ্বারা জানা যাইতে পারে না**। এক কথায় মানুষ বিচারের দ্বারা নিজেকে জানিতে পারে না কেন না মানুষ নিজেই সৃষ্ট পদার্থ। চক্ষু যেমন নিজেকে দেখিতে পায় না তেমনি সৃষ্ট মনুষ্য কখনও নিজেকে জানিতে পারে না ও সৃষ্টি বুঝিতে পারে না।" (H)

৪। **বিশ্বাস** ব্যতীত নববিজ্ঞানেও প্রবেশ করিতে পারা যায় না। (C) সূক্ষ্ম বিচারের তো কথাই নাই। **ভগবদ্বাক্য** বিচারের দ্বারা উড়াইয়া দেওয়া মূর্খতা নাস্তিকতা ও ধৃষ্টতার চরম (D) (E)।

**৫৬। নববিজ্ঞানের বেআদবী ত্যাগ ও শাস্ত্রের চরণে মাথা হেঁট**—নববিজ্ঞানের স্থূল বুদ্ধি ভিন্ন সূক্ষ্মবুদ্ধি আদৌ ছিল না, অতএব চিরকাল অত্যন্ত বে-আদবী করিয়া নববিজ্ঞান শাস্ত্রের সূক্ষ্ম কথা সকল হাসিয়া উড়াইয়া দিত। অতি অল্পদিন হইল **নববিজ্ঞানের মনে অতি অল্প অল্প করিয়া সূক্ষ্ম কথা সকল** কোনরকমে ঠাঁই পাইতে আরম্ভ করিয়াছে অতএব বে-আদবী ছাড়িয়া মাথা হেঁট করিয়া অনেক কথাই মানিতে আরম্ভ করিয়াছে।

**শাস্ত্র** বলেন মায়া হইতেই সংসার (৬৯)। মায়ার স্বরূপ বৈপরীত্য। অতএব সংসারে সবই **উল্টা পাল্টা** (৩৫)। নব বিজ্ঞান আজ ২।৩ মাস হইল মানিয়াছে উল্টা পাল্টা সকলের ভিতরই আছে (A)।

শাস্ত্র বলেন মায়ার বৈপরীত্য হইতে **বুদ্ধিবিপরীত** (২৫) হইয়াছে —অতএব **বিচারের** দ্বারা জানা যায় না। বিচার ত্যাগই জ্ঞানের রাস্তা (৮৩) **প্ল্যাঙ্ক এডিংটন** প্রভৃতিও একথা মানেন ( D, H ) কিন্তু সংসারী লোকের বিপরীত বুদ্ধি এ কথার এখনও সন্ধান পায় নাই।

শাস্ত্র বলেন বিচার ছাড়িয়া **বিশ্বাস** করাই একমাত্র জ্ঞানের মূল। (২৩) প্ল্যাঙ্ক বলিয়াছেন বিশ্বাস ভিন্ন কিছুই হয় না। কিন্তু পূর্ব্বে বিচার ত্যাগ না করিলে যে বিশ্বাস আসে না একথা তিনি এখনও ধরিতে পারেন নাই।

শাস্ত্র লক্ষ লক্ষ বৎসর হইতে বলিতেছেন যে **সূক্ষ্মই সত্য** স্থূল সত্য নহে। **প্ল্যাঙ্কও** এখন একথা স্বীকার করিয়াছেন। (F)

৫৭। **হিন্দুমাত্রের কর্ত্তব্য—নববিজ্ঞান** যখন এত চেষ্টা করিয়াও সত্যের সন্ধানই পায় নাই তখন **সাধারণ মনুষ্য** বিনা চেষ্টায় ভাল মন্দ সত্য মিথ্যা বুঝিতে পারিবে এ কথা বলা অহঙ্কার ও পাগলামীর চরম উহাতে কোন সন্দেহ নাই। যেখানে শ্রেষ্ঠ হইতে শ্রেষ্ঠ বুদ্ধিও ঘোল খাইয়া যায় সেই জিনিস সামান্য বুদ্ধি বুঝিতে পারে ইহার চেয়ে মূর্খতা আর কি হইতে পারে? বিদ্যা বুদ্ধি ও বিচারের দ্বারা ভগবানের ইচ্ছা বুঝা কখনই সম্ভবপর নহে। (৮৩)

কলিকালের আশ্চর্য্য প্রভাবে এক নূতন জীবের সৃষ্টি হইয়াছে। এই নূতন জীবের নাম **অলীকহিন্দু**। অর্থাৎ যাহার হিন্দুকুলে জন্ম লাভের ভাগ্য ঘটিয়াছে কিন্তু হিন্দু হইবার ভাগ্য হয় নাই, সেই মিথ্যা হিন্দুকেই অলীক হিন্দু বলে। যাহার হিন্দুকুলে জন্মলাভের ভাগ্য ঘটে

ও অধিকন্তু হিন্দু হইবারও ভাগ্য হয়, সেই ধর্ম্মধ্যান শাস্ত্রজ্ঞান হিন্দুকেই কেবল হিন্দু বলে। অলীক হিন্দু সর্ব্বত্রই বিচারহীন। কেবল শাস্ত্রের কথা হইলেই এই বিচারহীনতার কলঙ্ক দূর করিবার জন্য অলীকহিন্দু লালায়িত। **শাস্ত্রের বিষয়ে অলীক হিন্দুর যত বিচার অন্য বিষয়ে** এই অলীক হিন্দু অচেতন অসহায় ও **নির্ব্বিচার**।

হিন্দুর ধর্ম্মই প্রাণ ধর্ম্মই জ্ঞান ও ধর্ম্মই ধ্যান। হিন্দুর শাস্ত্রই ধর্ম্ম। নিজের বিচার অর্থাৎ খেয়াল কখনও হিন্দুর কাছে ধর্ম্ম হইতে পারে না। **হিন্দু কখনও শাস্ত্রের উপর টেক্কা মারে না।** শাস্ত্রে অবিচারিত বিশ্বাসই হিন্দুর হিন্দুত্ব। হিন্দু কখনও নানা মুনির নানা মত, কাহাকে মানিব, সংস্কৃত ছাপা হইলেই শাস্ত্র হয় না, শাস্ত্রে অনেক কথাই প্রক্ষিপ্ত ইত্যাদি রূপ পাগলামি করিয়া শাস্ত্র উড়াইবার চেষ্টা করে না। অতএব বিচিত্র কলিযুগে **হিন্দু দুই প্রকার—হিন্দু ও অলীক হিন্দু।**

যে হিন্দুর ধর্ম্ম নাই তাহার কিছুই নাই—সে অলীক হিন্দু। যে হিন্দুর ধর্ম্ম আছে তাহার সবই আছে—সে হিন্দু। যে সামান্য সুখের জন্য আপনার ধর্ম্ম ত্যাগ করিয়া নাস্তিকের শরণ লয় সেই অলীক হিন্দুর কি মুখ দেখাইতে লজ্জা করে না? সেই **অলীক হিন্দু মিথ্যা হিন্দু নাম ধরিয়া হিন্দুধর্ম্মকে কলুষিত করে কেন? পুতনা** যেমন বালকৃষ্ণকে মারিবার জন্য পরম মিত্রবেশে উপস্থিত হইয়াছিল সেইরূপ নাস্তিকগণ হিন্দুধর্ম্মকে নাশ করিবার জন্য অলীক হিন্দুবেশে 'আমরা হিন্দু' এই মিথ্যা রবে পৃথিবী ফাটাইয়া ফেলিতেছে। হিন্দুগণ! তোমরা কি কে হিন্দু ও কে অহিন্দু, কে শত্রু কে মিত্র চিনিতে শিখিবে না? কিংবা স্বরাজ্য প্রভৃতি **মিথ্যাসুখের লোভে** তোমরা অলীক হিন্দু হইয়া **নাস্তিকরূপ কালসর্পকে আদরে বুকে জড়াইয়া ধরিবে?**

যাহা লক্ষ লক্ষ বৎসর সত্য তাহা আজ **হঠাৎ এত মিথ্যা** ও ঘৃণিত

হইল কিরূপে? এখন নববিজ্ঞানকেও মানিতে হইতেছে শাস্ত্র সত্য। **তাই বুঝি** তুমি হিন্দুসন্তান হইয়া শাস্ত্র মিথ্যা বলিবার জন্য ছটফট করিতেছ? অলীক হিন্দু তুমিই ধন্য। ধন্য তোমার কৃতিত্ব! হিন্দুগণ **তোমাদের শরীরে কি পিতৃপুরুষের রক্ত নাই?** নাস্তিক বিষে জর্জ্জর হইও না। মোহনিদ্রায় আর কতই ঘুমাইবে। একবার তাকাইয়া দেখ নাস্তিক কালসর্প তোমাদিগকে দংশন করিয়া কালকূটে জর্জ্জরিত করিতে বসিয়াছে। **বাঁধ বাঁধ কোমর বাঁধ। পিতৃপিতামহের নাম ও ধর্ম্মের জন্য প্রাণ পর্য্যন্ত ত্যাগ করিতে সঙ্কল্প কর।** আপনার অজ্ঞান ও বিপরীতবুদ্ধি স্মরণ করিয়া শাস্ত্রের শরণ লও, ভক্ত ও জ্ঞানীর চরণে আত্মসমর্পণ কর।

যিনি ভক্তের প্রতি দয়া করিয়াই দেহ ধারণ করেন, যিনি শৈবের কাছে শিব ও বৈষ্ণবের কাছে হরি, সেই সত্যরূপী শরণাগতপালক ভগবানের চরণকমলে আমরা শরণ গ্রহণ করি।

শিবস্বরূপী শিবভাবিতানাং হরিস্বরূপী হরিভাবিতানাম্।
ভক্তানুকম্পার্থগৃহীত-দেহং সত্যং শরণ্যং শরণং প্রপদ্যে ॥ (৮৮)

ভদ্রং কর্ণেভিরিতি শান্তিঃ।

# পরিশিষ্ট

## ১ম অধ্যায়—কতকগুলি মোটা কথা।

৫৮। **আচার**—১। আচারে মনুষ্যের পরম কল্যাণ হয় অতএব কলির জীব অনাচার করিতেই ব্যস্ত।

২। জীব অহঙ্কার বশে দেহাভিমান করে অর্থাৎ দেহকে আপন মনে করে। জীবের সহিত দেহের কোনই সম্বন্ধ নাই। জীব ও দেহ একেবারেই ভিন্ন। তথাপি সেই ভিন্নদেহকে আপন মনে করে বলিয়া সেই ভিন্ন দেহের সঙ্গ হয় ও সেই ভিন্ন দেহসঙ্গের জন্য জীব সংসারে ঘুরিতে থাকে। চিরকাল সংসারে ঘুরিতে ঘুরিতে যে মুহূর্ত্তে জীবের সেই সঙ্গ ঘুচিয়া যায় সেইক্ষণেই জীব মুক্ত হয়। এই জন্য সঙ্গই সংসার বন্ধনের একমাত্র কারণ ও সঙ্গই সংসার হইতে মুক্তির একমাত্র কারণ। কাজেই সঙ্গ হইতে বন্ধন ও মুক্তি দুইই হয়।

৩। **সঙ্গই ভালমন্দের একমাত্র কারণ** বলিলেই হয় (৯)। অতএব কাহার সঙ্গ করা উচিত, কাহার সঙ্গ করা উচিত নহে ইহাই মানুষের সকলের আগে দেখা উচিত। যে জিনিষের সঙ্গ করিলে মানুষের প্রকৃত কল্যাণ হয় তাহাকেই সৎসঙ্গ বলা যায়। এই **সৎসঙ্গই আচার ও ইহাকেই দুর্জ্জন নাস্তিক ছুঁচিবাই** বলিয়া ঠাট্টা করিয়া আপনার নিদারুণ মূর্খতার ও অহঙ্কারের পরিচয় দেয়। উপনিষদে বলে, আচার শুদ্ধ হইলে চিত্ত আপনা হইতেই শুদ্ধ হয়। চিত্তশুদ্ধির সঙ্গে

**জ্ঞান** হইতে থাকে। শেষে হৃদয়গ্রন্থি ভিন্ন হয় **অর্থাৎ** অজ্ঞান ও সংসারাসক্তি দূর হয়। (৪৭)

৪। এই **আচার তিন রকম—কায়িক বাচনিক ও মানসিক** অর্থাৎ দেহের, বাক্যের ( কথার ) ও মনের। আচার মনের জিনিষ বাহিরের নহে বলিয়া দুষ্ট লোক আচার উড়াইতে চাহে। **আচার** আগে বাহিরের জিনিষ, পরে বাহিরের ও ভিতরের ( কথার ), ও সকলের শেষে ভিতরের ( মনের )। মনের আচার বাহিরের আচারের চেয়ে বড়। আবার বাহিরের আচার মনের আচার অপেক্ষা বড়। মনের আচারই আসল। কিন্তু বাহিরের আচার না হইলে মনের আচার হইতেই পারে না। অতএব **বাহিরের আচার মনের আচার অপেক্ষা বড়**। বাহিরের আচার ও মনের আচার এই দুইএর মধ্যে বিরোধ করা কেবল দুষ্টামি ভিন্ন আর কিছুই নহে। হিন্দু-মাত্রেরই **বাহিরের আচার ও মনের আচার দুইটীই যথাসাধ্য পালন করা উচিত**। যদি কখনও দেখা যায় কাহারও **মনের আচার আছে কিন্তু বাহিরের আচার নাই** তাহা হইলে সেই লোক বড়ই **মন্দভাগ্য** বলিয়া জানিতে হইবে। তাহার সহস্র সদ্‌গুণ ভস্মে ঘি ঢালা হইবে—কাজে আসিবে না ( ৫৬ )। বাহিরের আচারে প্রবৃত্তি না থাকায় তাহার দেহে **অহঙ্কার বিকটরূপে** বিরাজ করিতেছে ইহা স্পষ্টই জানা যায়।

৫। **আচার কলিকালের তপস্যা। তপস্যার প্রাণ কষ্ট স্বীকার**। এই তপস্যাই ভগবানের হৃদয়, মন ও দেহ। তপস্যা হইতেই সকল রকম কল্যাণ হয় ( ৯০ )। কলির মনুষ্যের শক্তি নাই বলিয়া শ্রীভগবান অশেষ কৃপা করিয়া আচারের ব্যবস্থা করিয়াছেন। আচারের জন্য যেটুকু কষ্ট করিতে হয় সেইটুকু স্বীকার করিলে কলির

তপস্যা করা হইল। কষ্টেই কৃষ্ণ মিলে। "কুম্ভ বলে কষ্ট বিনা কৃষ্ণ নাহি মিলে"।

৬। **হতভাগ্য কলির জীব কষ্ট করিতে** চাহে না। আমোদ আহ্লাদ করিয়াই জীবন কাটাইতে চাহে। কাযেই আচার না করিবার **ছুতা বাহির করাই তাহার কাজ।** হতভাগ্য কলির জীব কাযেই বলে এখনকার দিনে আচার করা অসম্ভব, আচার করিলে অহঙ্কার ও ঘৃণা করা হয়। ধর্ম্ম অন্তরের জিনিষ বাহিরের নহে। আচার ছুঁচিবাই ইত্যাদি। এইসব মিথ্যা ছুতা করিয়া নিজের বদমায়েসি ঢাকিতে চায়।

৭। আজকাল আচার পালন করাই যায় না ইহা একেবারেই মিথ্যা কথা। **সমর্থো ধর্ম্মমাচরেৎ**—ইহাই শাস্ত্রের নিয়ম। **যথাসাধ্য ধর্ম্মপালন** করিবে ইহাই শাস্ত্রের আদেশ। শাস্ত্রের অতিরিক্ত করিতে বলা দূরে থাক নিষেধই আছে। আত্মানং সততং রক্ষেৎ (দেহকে সর্ব্বদা রক্ষা করিবে)। পারা না পারা সম্বন্ধে শাস্ত্রের কি রকম দৃষ্টি ভাবিলেই অবাক হইতে হয়। নিজের বাড়ীতে যে রকম ধর্ম্মপালন করিতে হয় প্রবাসে অর্থাৎ **পরের বাড়ীতে তাহার অর্দ্ধেক ও রাস্তায় সিকি ধর্ম্ম** পালন করিলেই যথেষ্ট হইল। ছান্দোগ্য উপনিষদে আছে উশস্তি চণ্ডালের উচ্ছিষ্ট খাইয়া নিজের প্রাণ বাঁচাইয়াছিলেন। কিন্তু প্রাণ বাঁচিবামাত্র আর সেই চণ্ডালের হাতে জলও খাইলেন না। ধর্ম্মশাস্ত্রে বলে **দুর্ভিক্ষের সময় প্রাণ যাইতে বসিলে, বিপদে আপদে ও রোগে আচারের কথা ভাবিতেও নাই।** এমন কি উৎসবে আচার সম্পূর্ণ পালন করিতে হয় না।

৮। **আচারের মূলে ঘৃণাও নাই অহঙ্কারও নাই।** অহঙ্কার করা ও পরকে ছোট করাই মানুষের স্বভাব। কাযেই মানুষ ছুতায়

সর্ব্বদা প্রাণপণে চেষ্টা করিতে হইবে। **কাষেই কাঠের পুতুল মনে রাখিয়া প্রাণপণে চেষ্টা করিতে হয়** (৩৪)। তাই শাস্ত্র বলিয়াছেন যে বলে আমি জানি না সেই জানে, আর যে বলে আমি জানি সেই জানে না (২৬)।

১৫। **বিচার করিতে নাই ও করিতে হয়।** মানুষের বুদ্ধি বিপরীত। এই বিপরীত বুদ্ধির দ্বারা বিপরীতই হইতে পারে, ঠিক বিচার ত হইতেই পারে না। **এই জন্য বিচার একেবারে ত্যাগ করিতে হয়।** কিন্তু তাহা হইলে চলে কি রকমে। **আমার ক্ষুধা পাইয়াছে কি না** যদি আমি বিচার না করিব তবে আমার হইয়া **কে বিচার করিবে**? আমার শীত করিতেছে ইহাও আমাকে বুদ্ধি দ্বারা ঠিক করিতে হইবে। এইরূপ সকল বিষয়ই। তবে আর কি করিয়া বুদ্ধি ও বিচার ছাড়া যায়? **জড়ভরত** বিচার ছাড়িয়া জড় হইয়াছিলেন। সেই জন্য তিনি শ্রেষ্ঠ ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করিয়াও গায়ত্রী পর্য্যন্ত শিখেন নাই ও ব্রাহ্মণের আচার একেবারে পরিত্যাগ করিয়া পশুর ন্যায় থাকিতেন। তিনি **ভাল জিনিষসমস্তই ছাড়িয়াছিলেন বটে** কিন্তু কৈ পা দিয়া চলা ত ছাড়েন নাই। রাজা রহুগণের পাল্‌কি বহিবার জন্য যখন তাঁহাকে ধরিয়া লইয়া যায়, তিনি কোনও আপত্তি না করিয়াই পাল্‌কি বহিতে আরম্ভ করিলেন। কিন্তু **তাঁহাকে কে বলিয়া দিল পা ফেলিয়া চলিতে হইবে? ইহা তাঁহার বুদ্ধিইত বলিয়া দিল। অতএব নিজের বুদ্ধি ও বিচার ছাড়িবার জো নাই।** তাহাতে বিপরীত হয়ত হইবে। কি করা যাইবে? আবার দেখিতে পাওয়া যায় ক্ষুধা পাইলে, শীত করিলে, জানিতে পারা যায়। তবে আর বুদ্ধি বিপরীত হইল কি রকমে?

মায়ার বশেই মনুষ্যের বুদ্ধি বিপরীত। মায়ার কার্য্য উল্‌টাপাল্‌টা

( বৈপরীত্য )। অতএব মানুষের বুদ্ধি বিপরীতও বটে, সোজাও বটে। সংসার রক্ষার জন্য মায়ার সৃষ্টি। **অতএব সংসার রক্ষার জন্য মানুষের বুদ্ধি সোজা** ও সংসার হইতে **উদ্ধার পাইতে গেলেই মানুষের বুদ্ধি বিপরীত**। ইহা সর্বত্রই দেখা যায়। মানুষ ক্ষুধা পাইলে শীত করিলে জানিতে পারে বটে কিন্তু যখন অসুখ হওয়ার প্রয়োজন হয় তখন আর বুঝিতে পারে না। মানুষ বিচারের দ্বারা আপন প্রাণ সদাই রক্ষা করে কিন্তু মরিবার সময় যাহাতে মরিতে পারে তাহাই করে। এখন উপায় ?

শাস্ত্র বলিতেছেন বুদ্ধি বিচার প্রভৃতি দুই রকম (১) উচ্ছাস্ত্র ও (২) শাস্ত্রিত। **যাহা শাস্ত্রের বশে নহে** তাহাকে **উচ্ছাস্ত্র** বলে। যাহা **শাস্ত্রের বশে তাহা শাস্ত্রিত**। উচ্ছাস্ত্র পুরুষকার মহান্ অনর্থের মূল ও শাস্ত্রিত পুরুষকার পরমার্থ প্রদান করে (১৬)। অতএব সর্ব্বদাই শাস্ত্র মানিয়া, শাস্ত্রের আজ্ঞা মাথায় করিয়া লইয়া শাস্ত্রের কাছে আত্মসমর্পণ করিয়া শাস্ত্রের উপর টেক্কা না মারিয়া, শাস্ত্রকে অভ্রান্ত মনে করিয়া, শাস্ত্র ভুল হইতে পারে একথা মনের কোণে ঠাঁই না দিয়া তাহার পরে **শাস্ত্র বুঝিবার জন্য বিচার** করা উচিত (১৫৫)। তাহা হইলে শাস্ত্রে যে সমস্ত দুর্জ্ঞেয় কথা আছে যাহা উচ্ছাস্ত্র বুদ্ধিতে গেঁজেলি বলিয়া মনে হয় সেই সমস্তই শ্রীভগবান্ **নির্হেতুক কৃপা করিয়া ক্রমে ক্রমে বুঝাইয়া দিবেন**। নতুবা সমস্ত কথা মনুষ্যবুদ্ধির অগোচর।

## ৮২। শাস্ত্র বিশ্বাসযোগ্য, বিজ্ঞান বা বিচার নহে।

—১। বিজ্ঞান যে কিরূপ ভ্রান্ত তাহা পূর্ব্বেই দেখান হইয়াছে (অং ৭)। **বিজ্ঞান শুধু ভুল নহে। উহা ভুল না হইয়া ঠিক হইবারই উপায় নাই।** শাস্ত্রে বলে—**লক্ষণ হইতে মান ও মান হইতে**

**মেয় সিদ্ধি হয় (১৬৫)**। অর্থাৎ কোন জিনিষ প্রমাণ করিতে হইলে যে সব জিনিষ হইতে তাহা প্রমাণ করা যাইবে প্রথমেই সেই জিনিষগুলির নিশ্চয় করিতে হইবে। তাহার পর সেই জিনিষগুলি হইতে প্রমাণের সাহায্যে যে জিনিষের প্রমাণ চাই তাহা প্রমাণ করিতে হইবে। যেমন পদার্থ কি ইহা না বলিয়াই পদার্থবিদ্যা ও রসায়নবিজ্ঞান আরম্ভ করা হইয়াছে। ইহাকেই বলে **লক্ষণাভাব দোষ**। কাযেই রসায়ন ও পদার্থবিদ্যা ভুল হইতেই হইবে। সেইরূপ গণিতেও লক্ষণাভাব দোষ সর্ব্বত্রই দেখা যায়। কাযেই গণিতও ভুল। **লক্ষণাভাব দোষ হইলেই প্রমাণ ভুল হইতেই হইবে।** পদার্থ কি তাহার ঠিক নাই পদার্থের বিদ্যা কেমন করিয়া হয়? মানুষ কি তাহার ঠিক নাই, সকল মানুষ মরে কিনা কেমন করিয়া বিচার হইতে পারে? ইত্যাদি। বিজ্ঞানেরই যখন এই দশা তখন সামান্য বিচারের কথা বলিবারই প্রয়োজন নাই।

২। শাস্ত্র যাহা লক্ষ লক্ষ বৎসর পূর্ব্বে বলিয়াছেন বিজ্ঞান তাহা প্রথমে হাসিয়াই উড়াইয়া দিয়াছে। বহুকাল পরে আবার সেই কথাই সত্য বলিয়া বিজ্ঞানকে মানিতে হইয়াছে। কথায় বলে নির্ব্বোধের নাই প্রমাদের ভয় (১৬৬)। **কাযেই সত্যকে হাসিয়া উড়াইয়া দিবার জন্য অন্ধ বিজ্ঞানকে আর ভাবিতে হয় না।** কিন্তু সত্য বড়ই ছ্যাঁচড়া কাহারও খাতির রাখে না। অন্ধ বিজ্ঞানের সাধের নিশার স্বপন ভাঙ্গিতে সত্যের একটুও কষ্ট হয় না।

৩। যাহা বরাবর হাসিয়া উড়াইয়া দিয়াছে তাহা এত কাল পরে মানিতে বেহায়া বিজ্ঞানের এতটুকু লজ্জা নাই। যদি বল ভুল স্বীকার করায় দোষ কি? বিজ্ঞান ত ভুল স্বীকার করে না। যাহা বরাবর হাসিয়া উড়াইয়াছে তাহাই আবার পরে **অম্লান বদনে**

**বলে। ঘাড় হেঁটও নাই, ভুল স্বীকার করাও নাই। যেন দুইটীই সত্য।**

৪। যে যে বিষয়ে শাস্ত্রের কথাই বিজ্ঞানকে শেষে মানিতে হইয়াছে তাহা নানাস্থানে বলা হইয়াছে। সুবিধার জন্য এখানে একত্র করিয়া দেওয়া গেল।

১। মায়া বিপরীত ও বিপরীত হইতেই জগৎ সৃষ্ট। ২। বিশ্বাস ভিন্ন জ্ঞান হয় না। ৩। ভগবানের কৃপা ভিন্ন জ্ঞান হয় না। সকলেই স্বীকার করেন বিজ্ঞানের সকল বড় বড় আবিষ্কারই অবিচারিত (by intuition) অর্থাৎ আপনা হইতেই বাহির হইয়া পড়িয়াছে। বিচার করিয়া বাহির করা হয় নাই। ৪। মনুষ্য কোন জিনিষই ঠিক জানিতে পারে না। ৫। বুদ্ধি ভ্রান্ত ও সন্দেহ থাকিয়াই যায় (পৃ° ৭৯)। ৬। সূক্ষ্মই আসল, স্থূল বা প্রত্যক্ষ তাহার কাছে কিছুই নহে (পৃ° ৭৬—৭৭)। ৭। কার্য্যকারণ সম্বন্ধ নিত্য ও অনিত্য (পৃ° ৭৩)। ৮। ভগবানের ইচ্ছাতেই বস্তুর গুণ হয় (পৃ° ৭৩)। ৯। দেশ কাল এবং অবস্থার উপর বস্তুর গুণ নির্ভর করে। ১০। পদার্থ দেখিতে ভিন্ন প্রকৃতই এক। ১১। বীজাণু উদ্ভিদ্। কাযেই মানুষ পশু পক্ষী কীট ও জড়বস্তু সবই এক (পৃ° ৭৮)। ১২। গঙ্গার জল পবিত্র। ১৩। পৃথিবীর আয়ু লক্ষ কোটি বৎসর। ১৪। তেজ হইতে জগৎ সৃষ্ট। ১৫। মন হইতে জগৎ সৃষ্ট হইয়াছে। প্রায় সকল বৈজ্ঞানিকগণই এই কথা মানিতে আরম্ভ করিয়াছেন (G) (L)। ১৬। পুষ্পক রথ। ১৭। জটায়ু রাবণের রথ ভাঙ্গে। ১৮। উদর রোগে লবণ। ১৯। ক্রমোন্নতি (Evolution) থাকিলেই ক্রমাবনতি থাকিবেই অহল্যা পাষাণী। মণিগ্রীব ও নলকুবর যমলার্জ্জুন ইত্যাদি।

৫। অতএব দেখা যাইতেছে সকল গূঢ় বিষয়ে শাস্ত্রের কথাই ঠিক

কাযেই বিজ্ঞান ও বিচার অপেক্ষা শাস্ত্র যে লক্ষগুণ বিশ্বাসযোগ্য তাহাতে আর সন্দেহ নাই। বিজ্ঞানেরই যখন এই দশা তখন অন্য মনুষ্যের কথা ত উঠিতেই পারে না। কাযেই মনুষ্য বুদ্ধিতে শাস্ত্রের উপর টেক্কা মারিতে যাওয়ার ন্যায় বাঁদরামি আর কিছুই নাই।

৬। বিজ্ঞান শত সহস্র চেষ্টাতেও যে শাস্ত্রের নাগাল আজও পায় নাই, যে শাস্ত্রের বিরুদ্ধে বাঁদরামি করিয়া বিজ্ঞানকে পদে পদে ঘাড় হেঁট করিতে হইয়াছে **সেই অপরূপ শাস্ত্রের অপরূপ সত্যকে গেঁজেলি বলিয়া উড়াইয়া দেওয়ার চেষ্টাকে গেঁজেলি বুদ্ধির গেঁজেলি ধোঁয়া** ভিন্ন আর কিছুই বলা যায় না। গেঁজেলি বুদ্ধিতে যাহার নাগাল পাওয়া যায় না তাহাই গেঁজেলি বলিয়া **ঠিক** করাই গেঁজেলি বুদ্ধির চরম পরিচয়। কথায় বলে,

কত হাতী গেল রসাতল, মশা বলে কত জল।

**যেখানে বিজ্ঞানই থই পায় না সেখানে সামান্য বুদ্ধিতে টেক্কা মারিতে যাওয়া গেঁজেলি ধৃষ্টতার চূড়ান্ত। শাস্ত্র বুঝিতে গেলে একটী বিশেষ জ্ঞানের** দরকার যাহা প্রায় কোন মানুষেরই হয় না। রসেও [ Richet ] এই কথা স্বীকার করিয়াছেন। প্ল্যাঙ্ককে মানিতে হইয়াছে ইন্দ্রিয়গ্রাহ্য জ্ঞান দ্বারা সত্য বুঝা যায় না। বিশ্বাস চাই।

৭। যাহারা **অলীক হিন্দু** অর্থাৎ যে হতভাগ্যেরা ভাগ্যক্রমে হিন্দুকুলে জন্মলাভ করিয়াও হিন্দু হইবার ভাগ্য লাভ করে নাই তাহারা নিজের দুষ্প্রবৃত্তি পোষণ করিবার জন্য শাস্ত্রের ছল ধরিতেই ব্যস্ত। কেন না **শাস্ত্র দোষযুক্ত দেখাইতে পারিলেই শাস্ত্রের বন্ধন হইতে নিষ্কৃতি পাইয়া জীবন্মুক্ত হইতে পারা যায়!** এই অলীক হিন্দুরা শাস্ত্রের ছল ধরিবার জন্য কতই না এলোধাপাড়ি প্রশ্ন করে! কিন্তু অন্য কোনও বিষয়ে তাহারা একটীও প্রশ্ন করে না। **গণিত** শাস্ত্রে

কতই ভুল আছে। গণিতের ভুল বিষয়ে **প্রশ্ন করা দূরে থাকুক অলীক হিন্দু** সে কথা কাণে যাইবামাত্র কাণে আঙ্গুল দিয়া **সে কথায় শিহরিয়া উঠে।**

**৮৩। শাস্ত্র মানার অশেষ লাভ**—১। অহঙ্কার হইতেই মনুষ্যের সংসার বন্ধন। মুক্তি মনুষ্যজীবনের একমাত্র উদ্দেশ্য। অতএব অহঙ্কার ত্যাগই মনুষ্যের সর্ব্বপ্রধান কর্ত্তব্য কাজেই **ক্ষতি করিয়াও অহঙ্কার ত্যাগ করা যার পর নাই ভাল** ও লাভ করিয়াও অহঙ্কার রাখা যারপর নাই মন্দ।

২। অহঙ্কার ত্যাগ করিয়া বিশ্বাস করিলে যে কি মহালাভ হয় তাহা মেছুনির কথায় স্পষ্ট বুঝা যায়। এক জুয়াচোর ব্রাহ্মণ তাহাকে ঠকাইয়া চিরকাল ভাল ভাল মাছ খাবার জন্য তাহাকে বলে "মেছুনি তুই মন্ত্র লইবি ?" মেছুনি বলে "আমি ছোট জাত আমায় আর কে মন্ত্র দিবে ?" ব্রাহ্মণ বলে "আমি দিব" ও জুয়াচুরি করিয়া বলে "**আস্ত ছাগলি পাতা খা**" এই মন্ত্র জপ করিবি। অল্প দিনেই মেছুনি এই জুয়াচুরি মন্ত্রেই সিদ্ধিলাভ করিল। ঠাকুর ছাগলী হইয়া পাতা খাইতে আরম্ভ করিলেন। বহুদিন পরে ব্রাহ্মণ মনে মনে ক্ষরিল মেছুনি বরাবরই উহার শ্রেষ্ঠ মাছটা তাহাকে দিয়া যায়, এখনও সে তাহার জুয়াচুরি ধরিতে পারিল না কেন ? তাহার পর যখন সে নিজে দেখিল ঠাকুর সত্য সত্যই ছাগলী হইয়া পাতা খাইতেছেন সে তখন মেছুনীর পায়ে পড়িয়া আপন বদমায়েসি স্বীকার করিল ও শেষে নিজেও তরিয়া গেল। **অহঙ্কার ছাড়িলে নিজে ত তরিতেই পারে আর অন্যকেও তরাইতে পারে।**

৩। **লাভ করিয়া অহঙ্কার ছাড়া যায় না,** অহঙ্কার ছাড়িয়া লাভ করা যায়। অর্থাৎ অহঙ্কার ছাড়িবার জন্য উঠিয়া পড়িয়া লাগিলে

তর্কেই ভাল হইতে পারে নতুবা নহে। অতএব শাস্ত্র ভুল হইলেও হিন্দুদের উহা অবিচারে মানা উচিত। তাহা হইলে অহঙ্কার ছাড়া এই মহালাভ হইল। বিচারের দ্বারা শাস্ত্রের ভুল ধরিলেও অহঙ্কার বৃদ্ধির ফলে সর্ব্বনাশই হইবে।

৪। মনে কর জুতা পায় দিয়া খাইলে কোন দোষ নাই। শাস্ত্রে কিন্তু উহাকে অনাচার বলেন। মনে কর ইহা শাস্ত্রেরই দোষ এখন লাভ লোকসান দেখা যাউক। শাস্ত্র না মানিলে লাভের মধ্যে কেবল একটু সুবিধা। শাস্ত্র মানিলে লাভ—অহঙ্কার ত্যাগ, শাস্ত্র মানা ও মুক্তির পথে অগ্রসর।

৫। অতএব অন্যায় করিয়া শাস্ত্র মানিলেও মহালাভ ও ঠিক করিয়া শাস্ত্র না মানিলেও মহাক্ষতি। কাযেই শাস্ত্রের উপর টেক্কা মারিতে যাওয়া কোন মতেই উচিত নহে। নিজের বুদ্ধিতে জিত হওয়া অপেক্ষা পরের বুদ্ধিতে হারাও ভাল। জ্ঞান লাভের এই এক মাত্র উপায়।

**৮৪। অনাসক্ত সত্যপ্রিয় জ্ঞানীপুরুষেরই প্রশ্নে অধিকার**—১। শাস্ত্র সম্বন্ধে যে সকল আপত্তি চল্‌তি আছে সে সকল গুলিকে শাস্ত্রীয় ভাষায় **বিতণ্ডা** বলে। চল্‌তি ভাষায় ঐ গুলিকে **বাঁদরামি** বলা যায়। আপত্তি করিতে গেলে প্রথমেই আসক্তিশূন্য হইতে হয়।

২। জিতের ইচ্ছা ও হারের ভয় থাকিতে বিচারে প্রবৃত্ত হওয়া যায় না। **যখন হারিয়াই আনন্দ তখনই বিচারের অধিকারী।** "ঠিক বলেছ" বলে যে আহ্লাদ করিতে পারে না তাহার মুখে বিচার ভণ্ডামি মাত্র।

৩। যে বিচার করিতে চাহে তাহার সত্য বাহির করা ভিন্ন অন্য লক্ষ্যই থাকিবে না। তাহার কাছে **মিথ্যার জিত হওয়াই হার ও সত্যের জিত হওয়াই জিত।** যে বিচার চাহে সে সত্যের জয় ভিন্ন আর কিছুই চাহে না।

৪। তাহার পর সাধন অর্থাৎ নিজ পক্ষ প্রমাণ ও উপালম্ভ অর্থাৎ পরপক্ষখণ্ডন, এই দুইটীর জ্ঞান থাকা চাই। কারণ কোটী কোটী মানুষের মধ্যে কাহারও **আপত্তি করিবার অধিকার নাই।**

**৮৫। বাঁদরামি?**—১। মাথামুণ্ড প্রশ্ন করিয়া শাস্ত্রের দোষ ধরিতে চেষ্টা করার নাম **বিতণ্ডা বা বাঁদরামি।** বিতণ্ডা শব্দের অর্থ তাড়না অর্থাৎ কেবল লাঠালাঠি (ক)। (গ) **বিতণ্ডায় বা**

---

(গ) বি + তণ্ড্ + অ (স্ত্রিয়ামাপ্) = বিতণ্ডা। তণ্ড্ ধাতু = তড্ ধাতু = তাড়না। বি (বিশেষেণ) তণ্ড্যতে (তাড্যতে) পরপক্ষং অনয়া ইতি বিতণ্ডা = যাহার দ্বারা পরপক্ষ তাড়ন করা যায় অর্থাৎ নিজপক্ষ স্থাপন না করিয়া **কেবল পরপক্ষ** দূষণের চেষ্টাকে বিতণ্ডা বলে।

বাঁদরামিতে কেবল এলোধাপাড়ি প্রশ্ন আছে। নিজে কি বলিতে চাই সে কথা বলা মাথার দিব্য দিয়া বারণ। নিজের কথা প্রমাণ করার ঠাঁই তো থাকিতেই পারে না।

২। যথা, জুতা পায়ে দিয়া খাইলে কি হয় ? ঘরের কোণে জুতা থাকিলেও কি দোষ ? ইত্যাদি প্রশ্ন করিয়াই বিতণ্ডাকারী চুপ। বিতণ্ডাকারী কি বলিতে চায় ভুলিয়াও বলে না। সমস্তক্ষণই কি জুতা পায়ে রাখিতে হইবে, ঘরের কোণে কি কি আবর্জ্জনা রাখা চলিবে, এ সব কথা বিতণ্ডাকারী ভুলিয়াও মুখে আনে না। বিতণ্ডাকারী কেন এই রকম প্রশ্ন করে সে কথা ত উঠিতেই পারে না।

**৮৬। প্রশ্নের উত্তর কি করিয়া দিতে হয় ?**—১। কোনও একটি প্রশ্নের ঠিক ঠিক উত্তর দিতে গেলে শ্রীভগবান্ হইতে আরম্ভ করিয়া সৃষ্টিতত্ত্বের বিচার করিয়া উত্তর দিতে হয়। যেমন কোনও পাত্রে অম্বল রাখা যায় কিনা জানিতে হইলেই পাত্রটী কিসের, সেই জিনিষের স্বরূপ কি, অম্বল রাখিলে টকিয়া যায় কিনা, টকিয়া যাইলে কি হয় ইত্যাদি সকল কথা জানিতে হয়। শুধু অম্বল রাখিলে কি হয় এ প্রশ্নও হয় না ও রাখিলে দোষ কি এ উত্তরও হয় না।

২। জুতা পায়ে দিয়া খাইলে কি হয় ? এই প্রশ্নের সংক্ষিপ্ত উত্তর এই।—জীব মোহবশতঃ দেহসঙ্গ করিয়া সংসারে ঘুরিতে থাকে। সংসারে অনবরত ঘুরিতে ঘুরিতে কদাচিৎ মনুষ্যদেহ পায়। এই মনুষ্য দেহেই মুক্তিলাভ করিতে পারা যায়। অন্য দেহে হয় না। কাযেই সংসার হইতে মুক্তিই মনুষ্যজীবনের একমাত্র উদ্দেশ্য। সঙ্গ হইতে সংসার হয় বলিয়া সঙ্গই বন্ধ ও মুক্তির কারণ। যে সঙ্গের দ্বারা মুক্তিলাভ হয় তাহাকেই সৎসঙ্গ বলে। যাহার দ্বারা সংসারবন্ধন আরও দৃঢ় হয় তাহাকেই অসৎসঙ্গ বলে। মনুষ্য মাত্রেরই সৎসঙ্গ করা উচিত ও অসৎ-

সঙ্গ ত্যাগ করা উচিত। জুতা অপবিত্র বস্তু। অপবিত্র বস্তুর সঙ্গে দেহ ও মন অপবিত্র করে, কাজেই অসৎ বলিয়া সর্ব্বদাই উহা ত্যাগ করিতে হইবে। যখন নহিলে নহে তখনই ব্যবহার করিতে হয়। কাজেই জুতা পায়ে দিয়া খাইলে কি হয় এই একটী প্রশ্ন হইতে **জীব, মোহ, সঙ্গ, সংসার, মনুষ্যদেহ, মুক্তি, সৎসঙ্গ, অসৎসঙ্গ, পবিত্র, অপবিত্র** এই সকল কথাই উঠে। ইহাদের ঠিক ঠিক মীমাংসা করিয়া এই একটী প্রশ্নের ঠিক ঠিক উত্তর দিতে হয়।

**৮৭। প্রশ্নের উত্তর কি করিয়া বুঝিতে হয়।**—১। মনে কর প্রশ্ন হইল রামচন্দ্র কে? উত্তর—অযোধ্যার রাজা দশরথের তনয় পূর্ণব্রহ্ম সনাতন। এই উত্তরটী বুঝিতে গেলে এই কয়টী কথা বুঝিতে হইবে। অযোধ্যা কি? রাজা কি? দশরথ কে? তনয় কাহাকে বলে? পূর্ণ কি? ব্রহ্ম কি? সনাতন কি? রামচন্দ্র কেন অবতীর্ণ হইয়াছিলেন? ইত্যাদি ইত্যাদি। কাজেই ঝুপ্ করিয়া প্রশ্ন করা ঝুপ্ করিয়া উত্তর দেওয়া উভয়ই বাঁদরামি।

**৮৮। বাঁদরামির বাঁদরামি কেন দরকার?**—১। এই বাঁদরামির উত্তর না করাই উচিত। কিন্তু ভারতের এই মহা দুর্দ্দিনে পাপিষ্ঠ নাস্তিকদলের পীড়নে আর উত্তর না করিয়া চুপ করিয়া থাকা চলে না।

২। যাহা প্রকৃত উত্তর তাহা **"হিন্দুধর্ম্ম"** নামক পুস্তকে করা হইয়াছে। যাহারা বুঝিতে চায় তাহাদের পক্ষে উহা যথেষ্ট। যাহারা সঙ্গদোষে বিতণ্ডাকারী তাহারাও **"হিন্দুধর্ম্ম"** মন দিয়া বার বার পড়িলেই নিজেদের ভুল জানিতে পারিবে।

৩। কিন্তু হায়! হতভাগ্য ভারতে কতকগুলি জীবের উৎপত্তি

হইয়াছে **যাহারা বুঝাইলে বুঝে না।** যাহাদের কাছে লাঠিই একমাত্র ঔষধ। বাঁদর যেমন বাঁদরের ভাষাই বুঝে তেমনই বিতণ্ডাকারী বিতণ্ডার ভাষাতেই কাবু হয়। সেই সব **ভাগ্যহীন বিতণ্ডাকারীদের বিতণ্ডাই একমাত্র ঔষধ।** অন্য ঔষধে তাহাদের সাড় হয় না। যেমন কফে আচ্ছন্ন হইয়া পড়িলে দারুণ সাপের বিষই একমাত্র ঔষধ। সেইরূপ অহঙ্কার ও মোহে আচ্ছন্ন বিতণ্ডাকারীর পক্ষে বিতণ্ডাই পরম মহৌষধ। কাযেই বাঁদরামির বাঁদরামি করিতে বাধ্য হইতে হইল।

৮৯। **বাঁদরামির প্রকৃত স্বরূপ।**—১। একটু বিবেচনা করিয়া দেখিলেই দেখা যাইবে প্রশ্নগুলি যেমন বাঁদরামি উত্তরগুলি ঠিক সেইরকম বাঁদরামি নহে। প্রশ্নগুলি প্রকৃত বাঁদরামি। **উত্তরগুলি দেখিতে বাঁদরামি মাত্র,** প্রকৃত বাঁদরামি নহে।

২। প্রশ্ন করিয়া উত্তর করা হইয়াছে বলিয়া উত্তরগুলি দেখিতে বাঁদরামির মত। কিন্তু ভাল করিয়া বিচার করিয়া দেখিলে দেখা যাইবে উত্তরগুলি সত্যের উপর প্রতিষ্ঠিত ও ঐগুলিতে মিথ্যার ছায়াও নাই।

৩। প্রশ্নাকারে উত্তর হওয়ার এক মহালাভ এই—যাহারা বাঁদরামি করিতে আসে তাহাদের মুখ তখনই বন্ধ হয়। উহার বিশেষ অসুবিধা যে প্রকৃত উত্তর কি তাহা উত্তর হইতে সহজে বুঝা যায় না। "হিন্দুধর্ম্ম" ও "হিন্দুধর্ম্মের পরিশিষ্টের" পূর্ব্বাংশ মন দিয়া পড়িলেই উত্তরগুলি বুঝা যাইবে। যায়গায় যায়গায় ব্যাখ্যা দেওয়া হইয়াছে।

# বাঁদরামির বাঁদরামি। (হযবরল)।

[ ব্যাখ্যা সহ ]

## (২) আচার—(প্রশ্ন ১—১৬)।

১। প্রশ্ন—(১) জুতা পায়ে দিয়ে খেলে কি হয়? (২) ঘরের এক কোণে জুতা থাকিলেও কি দোষ? (৩) চাঁড়াল মুসলমান ভাতের দিকে তাকালেও দোষ? **উত্তর**—বিষ্ঠা গায়ে মাখিয়া খাইলে কি হয়? মড়ার হাড় গলায় পরিয়া থাকিলে কি হয়? **বেশ্যার পল্লীতে নাম** করিলে কি হয়? **বেশ্যার কাহিনী** শুনিলে কি হয়? নেংটা মেয়ের ছবিতে কি হয়? সাধুসঙ্গে কল্যাণ হয় কে না শুনিয়াছে? ডাইনীর দৃষ্টির কথা কে না জানে? সূক্ষ্ম কথা চক্ষু প্রভৃতির দ্বারা জানা যায় কি না? **স্বচ্ছ** কাচে হাত দিলে কি হয়? দেওয়ালে হয় না কেন? **Chemical Balance** কাচের ভিতর রাখা হয় কেন? **Catalytic action** কি? Chemical action কি? কি করিয়া হয়? **ব্যাখ্যা**—জুতা পায়ে দিয়ে খেলে অনাচার হয়, শাস্ত্রদ্রোহ হয়, অহঙ্কারের চূড়ান্ত হয়। কাজেই সংসারবন্ধন দৃঢ় হয়। ক্ষতির আর বাকী কি?—নিজের বুদ্ধিতে পণ্ডিত হওয়া অপেক্ষা বন্ধুর বুদ্ধিতে হারাও ভাল। শাস্ত্র মানিয়া ঠকিলেও পরম লাভ। ( পৃ° ৮৩।১—। )

২। প্রশ্ন—বিড়াল পাতের কাছে বসতে পারে—মানুষ **ঘরের কোণে থাকলেও ভাত নষ্ট হয়?** **উত্তর**—(বিড়াল পাতের কাছে বসিয়া থাকে না)। বিড়াল ঘরের সর্ব্বত্র গতিবিধি করিতেছে। তাহার জন্য ঘর ধুইতে হয় না। **বিড়ালের ন্যায় মনুষ্য বিষ্ঠামূত্র** মাড়াইয়া ঘরে আসিলে চলে না কেন? **মাছি বিষ্ঠা**

**অড্ডা** প্রভৃতিতে বসিয়া গায়ে বসে। তাহাতে **শুদ্ধির** দরকার নাই কেন? **হাওয়া** অপবিত্র বস্তু স্পর্শ করিয়া গায়ে লাগিলে স্নান করিতে হয় না কেন? **অসুখের** সময় উপবাস করিয়া **বরাবর উপবাস** করে না কেন? **ব্যাখ্যা**—যাহা পারা যায় না তাহার আর উপায় কি? সমর্থো ধর্ম্মমাচরেৎ অর্থাৎ যথাসাধ্য ধর্ম্ম পালন করিবে (প° ৫৮।৭)। মানুষকে আটকান যায় আর বিড়াল মাছি ও হাওয়া আটকান যায় না। কাযেই মানুষের বেলায় নিষেধ, বিড়াল মাছি ও হাওয়ার বেলায় নিষেধ নাই। মানুষও যদি বিড়াল হইত তবে মানুষের বেলাতে আপত্তি হইত না।

৩। **প্রশ্ন—সনাতন হিন্দুধর্ম্ম এখন "ছুঁচি বাই"য়ে পরিণত হইয়াছে। উত্তর—Surgeryর** (ডাক্তারদের) **ছুঁচি বাইয়ে** আপত্তি নাই কেন? হিন্দুধর্ম্মের ছুঁচিবাই অপেক্ষা **শতগুণ বলিয়া কি**? যে সকল জিনিষ পচা পাতকো ঘাকে শোধন করে তাহাদেরও শোধন চাই ইহাই ডাক্তারদের ধারণা। ধন্য ডাক্তারী ছুঁচি বাই!—স্পৃষ্টাস্পৃষ্টি (ছোঁয়াছুঁয়ি) যে কি রকম দরকার ডাক্তারদের আচরণই তাহার শ্রেষ্ঠ প্রমাণ। হিন্দুধর্ম্ম যখন সনাতন তখন ছুঁচিবাই ত বরাবর আছে। তবে এখন ছুঁচিবাইয়ে দাঁড়াইয়াছে কি করিয়া হইতে পারে? পরের মুখে ঝাল খেয়ে হায় **সব জান্‌তা বড় বিষম বাই**, এই বিষম বাইয়ের চেয়ে **ছুঁচিবাই** সহস্রগুণ ভাল নয় কি? (প° ৫৮।২—৩)।

৪। **প্রশ্ন—হিন্দুধর্ম্ম হয়েছে-রান্নাঘরের ধর্ম্ম**! খাওয়ার সঙ্গে ধর্ম্মের সম্পর্ক কি? ধর্ম্ম অন্তরের কথা বাহিরের নহে। **উত্তর**—কে না জানে **খাদ্যের উপরেই** শরীর নির্ভর করে? কে না জানে **জমির উপরই ফল** নির্ভর করে (ভাল জমি নহিলে ভাল ফল

হয় না ) ?—গাছের গোড়ায় **আফিমের** জল দিলে গাছ মরিয়া যায় কেন ? গাছের গোড়ায় **তামাক** পাতার জল দিলে গাছ নধর হইয়া গজায় কেন ? **আওতায়** গাছ বাড়িতে পায় না কেন ? **অন্তর ও বাহির এই ভেদবুদ্ধিই** যদি রহিল তবে **ছোঁয়াছুয়ি** এই **ভেদবুদ্ধিতে** আপত্তি কেন ? অন্তর কাহার ? বাহির কাহার ? এই দুইয়ের সম্বন্ধ কি ? **দুধের কড়া মলমূত্রের** উপরে রাখিলে দোষ কি ? ঘরের ছাদ টিনেরই হউক আর পাকাই হউক তফাৎ কি ? **পায়ে জুতা** থাকিলে **কাঁটা** ফুটে না কেন ? **ব্যাখ্যা**—ধর্ম্ম অন্তরের কথা খাওয়া বাহ্যিক ইহা কেবল মূর্খ অহঙ্কারী নাস্তিকই বলে। দেহ বাহিরের ও আত্মা অন্তরের বটে। কিন্তু এই দেহ না থাকিলে আত্মার কল্যাণ কি করিয়া করা যায় ? এই জন্যই শাস্ত্র বলিয়াছেন সমস্ত খোয়াইয়া দেহ রক্ষা করিবে। এই জন্য দেহের আর একটী নামই আত্মা। (প° ৫৮।৪)

৫। **প্রশ্ন**—ছোঁয়াছুঁইতে দোষ কি ? পরিষ্কার হলেই হ'ল।—**উত্তর**-পরিষ্কার কি করিয়া জানা যায় ? চোখে দেখে না কাণে শুনে ? Microscopeএর নাম শুনিয়াছ কি ? Microscopeএ কি করে ? চোখের দেখা দেখিবার জন্যই কি Microscopeএর সৃষ্টি ? **Infection,** Contagion প্রভৃতি কি ? যদি পরিষ্কার হইলেই হয় ত অপরিষ্কারে আপত্তি নাই কেন ? **রুমালে** থুথু ফেলিয়া মুখ পরিষ্কার করা কেমন ? **জলপাত্রে কুলকুচা** করিয়া ফেলিয়া সেই জল দিয়া মুখ হাত পা ধোয়া কেমন ? কোন অনাচারের বিরুদ্ধে কখনও বলিয়াছ কি ? **ব্যাখ্যা**—পরিষ্কারের জন্যই ছোঁয়াছুঁয়ির ব্যবস্থা। পরিষ্কার অপরিষ্কার চোখে দেখা যায় না। অনেক সাধুপুরুষ দেখা যায় যে তাঁহাদের যার তার দেওয়া ফল খাইলেই অসুখ করে। যার ফল তাহার গুণ সেই ফলে লুকাইয়া থাকে। ইহা

চোখে দেখা যায় না। ইহাকেই বলে আশ্রয়-দুষ্ট (৫৮।৪)। যাহারা ছোঁয়াছুঁয়ি বলিয়া হাসে ও পরিষ্কার হলেই হল বলে, তাহারা প্রায় বড়ই অপরিষ্কার হয়। তাহারাই রুমালে থুথু ফেলিয়া মুখ মুছে, কুলকুচা করিয়া সেই জল দিয়া মুখ-হাত ধোয়। তাহারাই না দেখিয়া যেখানে সেখানে বসে। রেলগাড়ীতে গদির উপর এক ধ্যাবড়া কফ। একজন আসিয়া না দেখিয়াই তাহার উপর বসিল। কিছুক্ষণ পরে কফটী পেণ্টুলনে করিয়া সে উঠিয়া গেল। তাহার পরই আর একজন আসিয়া সেই জায়গায় বসিল। সেও একটু পরে কফের বাকি অংশ পেণ্টুলনে করিয়া লইয়া গেল। যায়গাটী দেখিতে পরিষ্কার হইয়া গেল। ইহাকেই বলে পরিষ্কার।

৬। **প্রশ্ন—অসচ্চরিত্র ব্রাহ্মণের হাতে খাও, সাধু শূদ্র বা মুসলমানের হাতে খাও না।** **উত্তর**—সুন্দর মাকাল ফল খাও না আর নটুরে আলু খাও কেন? **বেতো ঘোড়ায় চড়া ভাল, না ভাল গাধায়?** (গাধায় চড়িলে বোবা হয়)। যাহার **লক্ষ টাকা পুঁজি** ও মাসে **মাসে** ২০০৲ টাকা করিয়া ধার হয় সে ভাল, না যার মাসে মাসে ২০০৲ টাকা আয় কিন্তু লক্ষ টাকা ধার সে ভাল? কেন? **ব্যাখ্যা**—অসচ্চরিত্র ব্রাহ্মণ ও সচ্চরিত্র চণ্ডাল বা মুসলমান উভয়ই দুষ্ট। কাহারও হাতে খাইতে নাই। ভগবান্ যখন উঁহাকে ব্রাহ্মণ করিয়াছেন তখন তাহার ব্রাহ্মণের ন্যায় অনেক গুণই আছে সন্দেহ নাই।

৭। **প্রশ্ন**—(১) যে নিজে অসচ্চরিত্র অখাদ্যভোজী তার আবার **আচার** কি? আচার তো পবিত্রতার জন্য—যে মিথ্যা বলে, জুয়াচোরী করে ইত্যাদি, আচার তাহাকে কতটুকু পবিত্র করিবে? (২) যার অপরের ছোঁয়া খেলে ক্ষতি হয় এরূপ উন্নত লোক

বিরল। প্রায় সব লোকই এত নিম্নস্তরের যে, অপরের ছোঁয়াতে তাদের কিছুই ক্ষতি হয় না। অতএব ছোঁয়াছুঁয়ির বিচারের প্রয়োজন নাই। **উত্তর**—যে দুর্বল তার আর জোরের দরকার কি? দুই মাস শয্যাগত, একটু ডালিমের রস খেয়ে কি হয়? প্রায় কেহই ত পয়সা রোজগার করিতে পারে না, তবে আর পয়সা রোজগার করিবার চেষ্টা কেন? লেখাপড়ায় প্রায় সকলেই ধনুর্ধর। তবে স্কুল কলেজ উঠাইয়া দেও না কেন? **ব্যাখ্যা**—(১) যে জুয়াচুরি প্রভৃতি ছাড়িতে চায় আচার তাহার পরম সহায়। যে জুয়াচুরি ঢাকিবার জন্য আচার করে তাহার অপরাধ আরও বাড়িয়া যায়। দেহ মন শুদ্ধি করিবার জন্যই আচারের ব্যবস্থা, বদমায়েসি করিবার জন্য নহে। যে স্বভাববশতঃ মিথ্যাবাদী ও জুয়াচোর প্রাণপণে আচার পালন করিলে তাহার এই জুয়াচুরি স্বভাবও কাটিয়া যায়। (২) ছোঁয়াছুঁইতে যখন ক্ষতি হয় তখন কাহারও না কাহারও ত ক্ষতি হইবে? কাহারও ত ক্ষতি করা উচিত নহে। অতএব আচার সকল সময় সকলের পক্ষেই ভাল।

৮। **প্রশ্ন—আচারের মূলে অহঙ্কার**—অপরকে ছুঁলে তোমার ক্ষতি হবে। কেন? তুমি তাদের চেয়ে মন্দ হলে ক্ষতিটা ত হবে তাদের। তাদের চেয়ে নিজেকে এত ভাল ভাব কি করিয়া? **উত্তর—হিন্দুদের এত দোষ দেওয়া—উঃ কি অহঙ্কার!** তুমি কোন্ সাহসে বিচার করিতে আস? তুমি **এত অহঙ্কার** কর **কেন**? তুমি **এত বুঝ কিসে**? নিজের বুদ্ধিতে না চলিয়া **শাস্ত্রের কথা শুনার ন্যায় অহঙ্কার** আর কি হইতে পারে? ঠিক। অহঙ্কার ছাড়িতে গেলে নিজের কথাই গাত কাহন করিতে হয়। তুমি বলিতেছ আমি মন্দ হ'লে তাদের ক্ষতি। তাহা হইলে তাহারা মন্দ হইলে

আমারই ক্ষতি। ক্ষতি করা কাহারও উচিত নহে। অতএব **সকল দিক্ দিয়াই আচার** করিতেই হইবে। **ব্যাখ্যা**—(পং ৫৮।১—৩ ও ৮।

৯। **প্রশ্ন—আচারের মূলমন্ত্র ঘৃণা।** সবাই অস্পৃশ্য। মানুষকে মানুষে এত তফাৎ করা বড় অন্যায়। **উত্তর**—ঈশ্বরের সন্তানকে ঘৃণা করা যদি এতই মন্দ তুমি **হিন্দুদের এত ঘৃণা করিতেছ কেন?** যা তা খাও না, **যাকে তাকে স্ত্রী** কর না, **যাকে তাকে বাবা** কর না—ছি! ছি! **ঘৃণাসুরের** হাত হইতে রক্ষা পাইতে গেলে **একাকার** চাই। **চোর ডাকাত** জালিয়াত খুনে লম্পটের সহিত **গলায় গলায়** কর না, তাদের সঙ্গে ছেলেদের মানুষ কর না—এত ঘৃণা? **ব্যাখ্যা**—(পং ৫৮।১—৩ ও পং ৬১)।

১০। **প্রশ্ন—আচারে দয়ামায়ারসঙ্গে বিরোধ লেগে যায়**—ক্লিষ্ট রুগ্ন ভিখারীকে স্থান দেওয়া যায় না, স্পর্শ করা যায় না—আচারে আটকায়। রোগাছেলে ১০ বার হাগছে তাকে ছোঁয়া যায় না, ধরা যায় না আচারে আটকায়। **উত্তর**—উদাহরণগুলি আদৌ ঠিক নহে। যদি দয়ার সঙ্গে বিরোধ হলেই অন্যায় হয় ত **ছেলেপিলেদের খাওয়ান মহা অধর্ম**। যে অর্থ ছেলেপিলেদের খাওয়াতে যায়—তাহাতে গরীব দুঃখীদের দয়া করা যায় না। **আত্মরক্ষা** করা বড়ই নিষ্ঠুরের কার্য্য। আত্মরক্ষা করিতে গেলে পরের প্রতি দয়া করা যায় না। আচারে চোরের সহবাস করা যায় না, খুনে ডাকাত জালিয়াত লম্পটের সঙ্গে একসঙ্গে থাকা চলে না অতএব আচার বড়ই ছাই। **ব্যাখ্যা**—বিরোধই জগতের নিয়ম। একটী কায করিতে গেলে অন্য কায করা যায় না। একদিকে তাকাইলে সেই সময় অন্য দিকে তাকান যায় না। একটা টাকা একজনকে দিলে সেই টাকাটী আর অপরকে দেওয়া যায় না। জগতের এই সবই দোষযুক্ত। ইহাই জগতের নিয়ম।

অতএব কোনও বস্তু নির্দোষ নহে বলিলে দোষ হয় না। দোষযুক্তং জগৎসর্ব্বং নির্দ্দোষং ন কদাচন।

১১। **প্রশ্ন—আচার রক্ষায় লাভ কি!** কোন লাভ দেখতে না পেলে ইচ্ছা করে নিজেকে কষ্ট দিব কেন? **উত্তর**—যে লোক কোন লাভ না থাকিলেও ইচ্ছা করিয়া কষ্ট করে যে লোক **লাভা-লাভই বুঝে না তাহাকে বুঝাইয়া লাভ কি?** তোমার এমনই অহঙ্কার যে তাহাকেও বুঝাইতে চাও? আরামই যদি চাও তবে মন যা চায় তাই কর না কেন? (প° ৫৮।১ ৬,১০)

১২। **প্রশ্ন-(১) আচার নিজেকে ঠকাইবার উপায়** – ভক্তি জ্ঞান ইত্যাদির চেষ্টা পর্য্যন্ত নাই। অহঙ্কার ত্যাগ দূরে থাকুক **অহঙ্কারের** যথেষ্ট পুষ্টিই হচ্ছে। কেবলই আমি আচার করি, **অন্যের চেয়ে ভাল, আমি পবিত্র এই মিথ্যা ভণ্ডামি।** (২) উঁচু জাত—অহঙ্কারে পুষ্ট। ব্যবহার কিন্তু অতি নীচ। **উত্তর—লেখাপড়া** শিখিলে অন্যের চেয়ে বড় হয়, অতএব লেখাপড়া শিখা **উচিত নহে।** সেইরূপ সৎকুলে জন্ম, রূপ, চরিত্র, বিদ্যাপটুতা সবই অহঙ্কার ডাকিয়া আনে। **অতএব বেজন্মা, কুৎসিত, দুশ্চরিত্র, মূর্খ ও অপদার্থ হইতে হইতে হইবে? ব্যাখ্যা**—আচার ভিন্ন ভক্তি জ্ঞান বৈরাগ্য হয় না। আচারের সামান্য কষ্টেই যে পালায় সেই ইন্দ্রিয়ারাম কাপুরুষের মুখেই এইরূপ লম্বা লম্বা অর্থহীন ওজর সাজে। (৭০) (৫৮।১—১০)

১৩। **প্রশ্ন—আচারী লোক অনাচারীর চেয়ে অনেক সময় খারাপ। উত্তর—কথাটী মিথ্যা।** উদাহরণ? সকল বিষয়েই অনাচারী কি আচারী অপেক্ষা ভাল? (প° ৫৮।১—৪)

১৪। **প্রশ্ন**—আধুনিক সময়ে যে ভাবে লোকের **অন্নসংস্থানের**

জন্য কর্ম্ম করিতে হয় তাহাতে আচার রক্ষা করা সুকঠিন। উত্তর—সমর্থো ধর্ম্মমাচরেৎ। কোথায় বলিয়াছে আচার করিয়া মরিতে হইবে? (৭৩) (৫৮৭)।

১৫। প্রশ্ন—পঁচিশ রকমের বাঁধন মানুষকে পঙ্গু করে ফেলে। এ রকম আইন কানুনের বাঁধন নাই বলিয়াই ইংরাজদের এত উন্নতি। উত্তর—মানুষের শরীরটাই বাঁধনের পরাকাষ্ঠা। আসটে পিসটে বাঁধন না থাকিলে মানুষ চলিতে পারত না, হাত নাড়িতে পারিত না, কথা কহিতে পারিত না, দেখিতে পাইত না, শরীর টুকরা টুকরা হইয়া খসিয়া পড়িয়া যাইত। একটী গাছের কত বাঁধন। যতগুলি শিকড় ততগুলি বাঁধন—একটী বাক্স করিবে, কেবল বাঁধন—বাড়ী করিবে কেবল বাঁধন, এমন কি খুলিবার দ্বার তাহাতেও বাঁধন। আধুনিক সভ্যজাতির বাঁধনের কথা শুনিলে গরীব হিন্দুর ভয়ে প্রাণ উড়িয়া যায়।—ছেলেকে স্কুলে দেওয়া হয় নাই বাপের জরিমানা—বাড়ীতে অসুখ হইয়াছে খবর দেওয়া হয় নাই অমনি জরিমানা—ছেলের বুদ্ধি একটু কম কি কম নহে, অমনি ধরিয়া লইয়া পাগলা গারদে। মেয়ে ধেড়ে না হইয়া বিবাহ অমনি জরিমানা বা জেল। সনাতন প্রথানুসারে স্বামীর সঙ্গে চিতারোহণ, সুদীর্ঘ জেল। এমন কি সরকারী রাস্তা দিয়া চলিবে, যখন তখন নিষেধ। রাস্তার ডান দিকে যাইলে জরিমানা। গাড়ী রাখিলে জরিমানা।

১৬। প্রশ্ন (১) যখন ভারতের উন্নতি ছিল তখন আইন কানুনের বাড়াবাড়ি ছিল না—তখন চিকিৎসকেরা মড়াও কাটতেন, সমুদ্রযাত্রাও নিষেধ ছিল না, তখন সূত মুনিদের কাছে শাস্ত্র ব্যাখ্যা করিতেন, ব্রাহ্মণও মাংস খেত, আর যার তার হাতে খেতে আপত্তি ছিল

না। (২) জাতিভেদ সনাতন প্রথা নয়। বৈদিক সময়ে এরূপ কড়া জাতিভেদ ছিল না। (৩) পুরাণেও একই লোকের সন্তানেরা কেউ ব্রাহ্মণ, কেউ ক্ষত্রিয় ও কেহ বৈশ্য। **উত্তর—মনে কর এই সব কথা সবই সত্য।** তাহা হইলেই বুঝা যাইতেছে যে শাস্ত্রে এই সব নিষিদ্ধ ছিল না সেই শাস্ত্রই এখন নিষেধ করিয়াছে। অতএব· **বুঝিয়া সুঝিয়া নিষেধ করা হইয়াছে। সেকালের আর একালের তফাত যে বুঝে না তাহার বুঝিতে যাওয়াই পাগলামি। সাপ** চলে গেলে লাঠি মারিলে মরে না কেন? দিনে **সূর্য্য** উঠে রাত্রে উঠে না কেন? ( প° ৫৯ )

## ( য ) জাতি ( প্রশ্ন ১৭-২৪ )

১৭। **প্রশ্ন—ভগবান করিলেন ৪ বর্ণ, মানুষ তাকে করেছে ৪০০ জাত।** তাতে শাস্ত্রের অমর্য্যাদাই হয়েছে। **উত্তর—** যখন **চারিবর্ণ ভিন্ন আর কিছুই নাই,** তখন মা, **ভগিনী** ও **কন্যার সহিত বিবাহ** চলে না কেন—তখন **চোখ কাণ হাত পা সব সমান** হয় না কেন? তখন রাজা মন্ত্রী প্রজা ইত্যাদি হয় না কেন? **এত যে ভগবান্‌কে মানিবার ইচ্ছা তাহা সর্ব্বত্র লোপ পায় কেন?** অহঙ্কারে বুঁদ হইয়া ভগবানের শাস্ত্রকে উড়াইয়া দিবার এত চেষ্টা কেন? শাস্ত্র মানিলেই আর কোন গোলই থাকে না। **ব্যাখ্যা—** চারিবর্ণ ভিন্ন জগতে অনেক জিনিষই আছে। সকল কথা বিচার করিয়া ব্যবস্থা করিতে হয়।

১৮। **প্রশ্ন—(১) জাতি বিভাগে কেবল কলহ** বিবাদেরই সৃষ্টি হয়। (২) যে দেশে ৫০০ রকমের জাতি কেহ কাহারও সঙ্গে খায় না, সে দেশের উন্নতির আশা অসম্ভব। জগতের কুত্রাপি এমন নাই।

**উত্তর**—**ভিন্ন হলেই যদি বিরোধ হয় ত পরস্ত্রী** হইতে ভিন্ন হলে বিরোধ হয় কি ? নিজ স্ত্রী হইতে **পরপুরুষ** ভিন্ন বলে বিরোধ হয় কি ? **আমার বাপ তোমার বাপ নয়** বিরোধ হয় কি ? **আমার জিনিষ তোমার জিনিষ নয়,** আমার টাকা তোমার টাকা নয়, আমার সম্পত্তি তোমার সম্পত্তি নয় আমার কায তোমার কায নয়, তোমার হয়ে আমি খাই না **আমার হয়ে তুমি খাও না** এই সব বলিয়া বিরোধ হয় কি ? বিরোধ কিসে হয় ? **মনের মিল** হইলে শত সহস্র ভেদেও কি বিরোধ করিতে পারে ? **মনের মিল না হইলে বাপ ছেলের, স্বামী স্ত্রীর কি বিরোধ হয় না !—উন্নতি কাহাকে বলে ?** পয়সা ? লাম্পট্য ? পরের মাথায় কাঁঠাল ভাঙ্গা ? পরের রাজ্য ছুতা করিয়া কাড়া ? লড়াই ? খুনোখুনি ? **ব্যাখ্যা**—ধর্ম্মত্যাগই কলহ বিবাদের একমাত্র কারণ। যদি সকলেই ধর্ম্মপথে চলে তাহা হইলে কলহ বিবাদ হইতেই পারে না। একমাত্র সত্যের আশ্রয় লইলে কলহ বিবাদ উপিয়া যায়। মিথ্যা জুয়াচুরি ভিন্ন কলহ হয় না। যদি শাস্ত্র মানিয়া সকলকেই শ্রীভগবানের মূর্ত্তি বলিয়া স্বীকার করা যায় তাহা হইলে ভেদবুদ্ধি কি করিয়া থাকিতে পারে ও কলহ, যুদ্ধ, রাগারাগি দ্বেষাদ্বেষি কি করিয়া হইতে পারে ? যাহারা একাকার করিয়া কলহ বিবাদ উঠাইতে চাহে তাহারা ভণ্ড ও নাস্তিক।

১৭। **প্রশ্ন**—( ১ ) **শাস্ত্র বার বার বলেছেন ব্যবহারেই ব্রাহ্মণ এবং চণ্ডাল** হয়।—জন্মগত জাতি অপেক্ষা ব্যবহারগত জাতিরই প্রাধান্য দেখিয়েছেন। (২) চৈতন্য দেবের ধর্ম্মে বৈষ্ণব দীক্ষার জাত থাকে না। চৈতন্যদেব শাস্ত্র মানতেন না বা জানতেন না ইহা ভাবা যায় না। (৩) জাতিতে এত সংমিশ্রণ হইয়াছে যে সমাজে যাহা-দিগকে ব্রাহ্মণ বলে অনেকেই ব্রাহ্মণ নহে। (৪) মেয়েদের লেখাপড়া

**শেখায় দোষ,** গান বাজনা শেখায় দোষ,—অথচ হিন্দুদের অভ্যুত্থানের সময় এ বড়ই আদরের বস্তু ছিল। **উত্তর**—শাস্ত্র মানিলেই হইল। হিন্দুদের শাস্ত্র মানিতে কখনই আপত্তি হইতে পারে না। **হিন্দু হইলে আর কে শাস্ত্র মানে না?** (প° ৬০)

২০। **প্রশ্ন—যে সব কর্ম্ম করিলে ব্রাহ্মণ জাতিভ্রষ্ট হয়** তাহা ত শতকরা ৯৯·৯ জন ব্রাহ্মণ করিতেছেন তবু তাদের ব্রাহ্মণ বলে স্বীকার করা শাস্ত্রেরই বিরুদ্ধাচরণ হচ্ছে। **উত্তর—নিশ্চয়ই তাহার জন্য নাস্তিকরাই দায়ী।** বরাবর ইহারা **একঘরে** হয়েছে। এখনও হওয়া উচিত।

২১। **প্রশ্ন—বামুনের ছেলে বামুন**—সে চোরই হউক আর ছেঁচড়ই হউক। আর শূদ্রের ছেলে শূদ্র সে যত বড় সাধু ভক্ত **জ্ঞানী**ই হউক। **উত্তর**—আম গাছে আম ও আমড়া গাছে আমড়াই হইয়া থাকে। **আম** টক্ বলিয়া কেহ তাহাকে আমড়া বলে না, আর **আমড়া গুড়ের** মত মিষ্ট বলিয়া কেহ তাহাকে আম বলে না। **যতই** দুর্গুণ হউক না কেন **আম আমই** থাকে আর যতই সদ্‌গুণ হউক না কেন **আমড়া** আমড়াই থাকে। (প° ৬০)

২২। **প্রশ্ন—সবাই মনু থেকে জাত মানব।** মানুষের মত ব্যবহার পাইবার অধিকার সকলেরই আছে। সবারই কতকগুলি হক আছে। **উত্তর**—মনু হইতে জাত বলিয়া মানব মাত্রই যদি এক হয় তবে প্রাণ আছে বলিয়া **মানুষ ও জানোয়ার এক নহে কেন?** মানুষ জানোয়ার ও জড়বস্তু সবই বস্তু। অতএব **মানুষ জড়বস্তু নহে কেন? ভবে কি মানুষকে জানোয়ার ও জড়-বস্তুর মত ব্যবহার করিতে হইবে?** অতএব মানুষ ও জানোয়ার এক নহে কেন? মানুষে জানোয়ারে তফাত কর কেন! °মানুষের

মত ব্যবহার পাবার যদি হক্ থাকে ত জন্তুর মত ব্যবহার পাবার হক নাই কেন? জড়পদার্থের ন্যায় ব্যবহার পাবার হক্ হয় না কেন? ডোম ডোকলা সকলেরই সঙ্গ করিতে চাও বাঘ সাপের সঙ্গ করিতে চাও না কেন? হক্ কে দিল? কবে? কোথায়? কেন? কিরূপে? হক্ যদি থাকে ত বাঘে খায় কেন? সাপে কামড়ায় কেন? কুমীরে খায় কেন? আগুনে পোড়ে কেন? জলে ডুবে কেন? রোগ হয় কেন? ছেলে মরে কেন? খেতে পায় না কেন? ইত্যাদি ইত্যাদি। ব্যাখ্যা—একাকার ও সাম্য দেখ (৪)। শিবজীর গুরু রামদাস স্বামীর কাছে বাঘ পোষা বিড়ালের ন্যায় থাকিত। শিব সাপ গলায় জড়াইয়া রাখিতেন। শিব কালকূট পান করিয়াছিলেন। সামর্থ্য থাকিলে সবই সাজে।

২৩। প্রশ্ন—অস্পৃশ্যদের প্রতি অত্যাচার! ছোট জাতিদের প্রতি ঘৃণা। উত্তর—ঘৃণা নিশ্চয়ই খারাপ। তবে শাস্ত্রে ও ধর্ম্মে ঘৃণার চেয়ে অস্পৃশ্যদের উপর অত্যাচার ও ছোট জাতির উপর ঘৃণা লক্ষগুণ ভাল। (প° ৫৮)

২৪। প্রশ্ন—ছোট জাতির প্রতি অত্যাচারের ফলে হাজার হাজার হিন্দু খৃষ্টান হয়ে যাচ্ছে—হিন্দুসমাজ দুর্ব্বল হচ্ছে। উত্তর—হাত পাও কাটিয়া ফেলিতে হয়। ছেলেও ত্যাগ করিতে হয়। যেন তেন প্রকারেণ যদি দলপুষ্টিই চাই তবে আর ধর্ম্মের কথায় কায কি? খুনোখুনি জুয়াচুরি বাটপাড়ির রাস্তাই ভাল। ব্যাখ্যা—যাহাদের ধর্ম্মের উপর এতটুকু টান নাই যাহারা কথায় কথায় ধর্ম্মত্যাগ করিতে পারে তাহাদের লইয়া দলপুষ্ট করিতে গেলে ধর্ম্মনাশই হইবে কল্যাণ হইবে না। (প° ৬৫।৪)

## (ব) নারীসঙ্গ (প্রশ্ন ২৫-৩০)

২৫। **প্রশ্ন—মেয়েদের স্কুল কলেজে পড়িতে না দিয়া জন্তু করে রাখা মহাপাপ। উত্তর—যাহারা জন্তুর পেটে জন্মে তাহারাই এই কথা বলিতে পারে।** স্কুল কলেজে যাইয়া কতকগুলি ছাই ভস্ম শিখিলে মানুষ হয়! **আরও কত কি শিখে তাহা সকলেই জানে। বেথুন কলেজ** উঠিয়া যাইতে বসিয়াছে, **কেন** না উহা মেয়েদের কলেজ। আর যে কলেজে **ছেলেমেয়ে এক-সঙ্গে** পড়ান হয় সেই কলেজে যাইবার জন্য মেয়েরা ছট্‌ফট্‌ করে। কলেজে শিখা মেয়ে কি রকম মানুষ হয় **ইহা হইতেও যদি না বুঝা** যায় **তবে আর বুঝিবার উপায় নাই।** (প° ৬২)

২৬। **প্রশ্ন**—(১) **স্ত্রীলোককে বেরুতে না দেওয়া** হাওয়া খেতে না দেওয়া বড়ই অন্যায়। (২) স্ত্রীলোককে বন্ধ করে রাখলে জাতের উন্নতি কি করিয়া হইবে? অর্দ্ধাঙ্গ বিকল হইলে সে দেহ দ্বারা কিছুই হয় না। (৩) বিলাতে স্ত্রীলোকেরা কত উন্নত। **উত্তর**—(১) গায়ে **জলীয় হাওয়া** লাগতে দেয় না, দুপুর **রৌদ্রে দৌড়া-দৌড়ি** করতে দেয় না, **যা তা খেতে** দেয় না, উত্তম জিনিষও **ভরা পেটে খেতে** দেয় না, **গাড়ী চাপা** পড়তে দেয় না, **ছাদ থেকে পড়তে** দেয় না—উঃ কি জুলুম?—(২) গুহ্যদ্বার না দেখাইয়া বেড়াইলে কি উন্নতি হয়? **অর্দ্ধাঙ্গ গোপন** ছি! ছি!—(৩) বিদেশীয় স্ত্রীলোক কত উন্নত—ইহার অর্থ কি? শরীর উঁচু? **উন্নতি কাহাকে বলে?** কোন্ দিক উঁচু কোন্ দিক নীচু? মানুষের **জীবনের উদ্দেশ্য কি?** মানুষ **মরি লে কি হয়?** কথা কহিতে গেলে কি কোনই কথা **বুঝি-বার দরকার হয় না? বিদেশীয় স্ত্রীলোকদের কথা** হিন্দুসমাজ

অনেক সময়ে **কাণে আঙ্গুল দিয়াও শুনিতে পারে না।** **ব্যাখ্যা**—( প° ৬২ )। ভেদবুদ্ধিতে ভরপুর না হইলে এত সাম্যের ভাণ আসে না।

২৭। **প্রশ্ন—মেয়েরা শীতে জুতা পরতে পারে না**—রৌদ্রে ছাতা মাথায় দিতে পারে না—কি অত্যাচার! **উত্তর—পুরুষেরা খাটিয়া খাটিয়া মরে** দুর্ব্বাক্য সহ্য করে বোঝা বহে কি অত্যাচার! **পা, হাঁটিয়া** হাঁটিয়া মরে, অগ্ন অঙ্গ কিছুই করে না, কি অত্যাচার! **হাত হাতের কায** করিয়া মরে কোনও অঙ্গই সাহায্য করে না কি অত্যাচার! **পেট** কিছুই করে না কেবল হজম করে। কি অত্যাচার! শীতকালে **গায়ে জামাজোড়া** দাও, **মুখে দাও না**, কি অত্যাচার! নিজের দেহেই এত ভেদবুদ্ধি? গায়ে কামিজ কোট দাও, পায়ে কেবল মোজা, মাথায় আবার মোজাও দাও না? মেয়েরা বাড়ীর বাহিরই হয় না, জুতা পরিবে কখন?

২৮। **প্রশ্ন—পূর্ব্বে বাল্যবিবাহ ছিল না**—ইতিহাসে পুরাণে বয়স্কা কন্যারই বিবাহ দেখিতে পাই। **উত্তর**—সেকাল আর একাল এই তফাত।

২৯। **প্রশ্ন**—বিধবার বেলায় নির্জলা একাদশী, কিন্তু বিপত্নীকের আবার বিয়ে। **উত্তর**—নির্জলা একাদশী **না করিলেই পারে।** লাম্পট্যই জীবনের একমাত্র উদ্দেশ্য নহে। **পেটের অসুখে ধারক ও বাহ্যে না হইলে সারক, বড়ই অন্যায়।** ( প° ৬১ )

৩০। **প্রশ্ন—সতীদাহ, কুলীন ব্রাহ্মণের বহু বিবাহ ইত্যাদি কুপ্রথা** ইংরাজের আইনের অনুগ্রহে দূর হইয়াছে। **উত্তর**—সতীদাহ অবশ্যই কুপ্রথা। আইন ও আইন অমান্যকারীদের অনুগ্রহে

**সতীত্বও দূর হইতে:বসিয়াছে।** তখন স্ত্রীলোক আর বাহির করিতে হইবে না আপনিই বাহির হইবে। শাস্ত্রের উপর টেক্কা মারা মূর্খেরই সাজে।

## (র) শাস্ত্র (৩১—৪২)

৩১। **প্রশ্ন—শাস্ত্র বিজ্ঞানের সহিত মেলে না—অতএব শাস্ত্র ভুল ও ত্যজ্য। উত্তর—শাস্ত্র ও বিজ্ঞান** অনেক সময় **মিলে না** একথা ঠিক। **কাযেই শাস্ত্র ভুল** বিজ্ঞান ভুল নহে। রাম কি শ্যাম এই কার্য্য করিয়াছে। অতএব রাম করিয়াছে শ্যাম করে নাই। আহা কি সুন্দর যুক্তি! **এত গুণ না থাকিলে আর অলীক হিন্দু হইতে পারে?** কিন্তু বিজ্ঞান যে নিজেই বলিতেছে বিজ্ঞান ভুল। তা হলে কি হয়? **নাস্তিক অলীকহিন্দু কি বলিতে পারে বিজ্ঞান ভুল!** রাম রাম, ও কথা মুখেও আনিতে নাই। কাযেই নিঃসন্দেহ প্রমাণ হইল শাস্ত্রই ভুল ও অগ্রাহ্য। এখানেও মুস্কিল। **বিজ্ঞান আপন ভুল স্বীকার করিয়া শাস্ত্রের কথাই মানিতেছে।** তা হউক্। **শাস্ত্র ঠিক বলিয়া কি করিয়া মানা যায়? তাহা হইলে অলীক হিন্দুর নাম যে বৃথা হইল?**

৩২। **প্রশ্ন—শাস্ত্রে যত গাঁজাখোরী কথা**—ক্ষীর সাগর, স্বর্ণমেরু, বাসুকীর মাথায় পৃথিবী, গ্রহণের সময় রাহু চন্দ্রকে গ্রাস করে, ইত্যাদি। **উত্তর—গাঁজাখোরী কি দিয়া জানিলে? যে বুদ্ধি দিয়া ঠিক করিয়াছিলে জল** $H_2O$, ভিন্ন কিছুই নহে, **পদার্থ** ভিন্ন ভিন্ন, **পুষ্পক রথ** গেঁজেলী, **পৃথিবী** লক্ষ লক্ষ বৎসর থাকিতেই পারে না, **বস্তুর গুণ** দেশকালাদির উপর নির্ভর করিতেই পারে না ইত্যাদি ইত্যাদি **সেই বুদ্ধি দিয়া?**—মনে কর এই গুলি অসম্ভব

ঐগুলি বাদ দিয়া যে লক্ষ লক্ষ সত্য আছে সেগুলি লও না কেন? **আমের খোসা ও আঁটি থাকে বলিয়া আম ফেলিয়া দাও না কেন? সত্যেই আপত্তি?** (প° ৮২)

৩৩। **প্রশ্ন—শাস্ত্রে অনেক মিথ্যা কথা আছে—তখনও মানুষ ভাল সভ্য হয় নাই। উত্তর—তোমার বাপ দাদা যে অসভ্য** তাহাতে কোনও সন্দেহ নাই। অসভ্য কালে অসভ্য জন্ম গ্রহণ করিয়া নিজে অসভ্যতার পরিচয় দিতেছ। দাও। তাই বলিয়া কি **সকলেই তোমার ন্যায় অসভ্য** হইবে? **যে হিন্দু শাস্ত্রের নিকট বিজ্ঞান লাঞ্ছিত পদানত সেই হিন্দু শাস্ত্রকে অসভ্য বলিবার হক্ অসভ্যেরই থাকে।** (প° ৮২)

৩৪। **প্রশ্ন—শাস্ত্র বলে সব পুরাণই ব্যাসদেবের লেখা।** ভাগবতের অপূর্ব্ব লেখা আর অন্য পুরাণের অসম্বন্ধ লেখা দুইই এক-জনের লেখা হয় কি করিয়া? **উত্তর—অদ্বিতীয় পণ্ডিতও ছেলের সহিত অতি সোজা ভাষায় বলে** অতএব সে তখন পণ্ডিতই নহে। **ধন্য নাস্তিক বুদ্ধি!** তা না হলে **স্থূল বুঝিতে দাঁত কপাটি** আর **সূক্ষ্ম হইলেই লাফালাফি।** ব্যাখ্যা—যাহাদের সত্যের আঁট নাই তাহারাই এরূপ যা তা বকে। বিচার কাহাকে বলে সে কথার এ সব লোক ধারই ধারে না। তাহাদের অপূর্ব্ব বিচারের ধারা এইরূপ। লোকটা মাথায় বড়, অতএব বুদ্ধিতে বড় ও সাধুপুরুষ! লোকটা বেঁটে অতএব বুদ্ধিহীন ও দুষ্ট! একই মানুষ দাঁড়াইলে একজন, বসিলে একজন ও শুইলে আর একজন হয়! একই মানুষ বাঙ্গালা বলিলে বাঙ্গালী, ইংরাজী বলিলে সাহেব ও উর্দ্দু বলিলে মুসলমান হয়। ইত্যাদি ইত্যাদি।

৩৫। **প্রশ্ন—একইবিষয় ভিন্ন ভিন্ন পুরাণে ভিন্ন রকমে**

**রহিয়াছে**—কাযেই তাহারা একজনের লেখা নহে। "বস্তুতঃ ব্যাস একজন কাহারও নাম নহে। উহা উপাধি মাত্র" (রবীন্দ্রনাথ)। **উত্তর—এর ওর তার মতই যার প্রমাণ,** সেও শাস্ত্র বিষয়ে প্রমাণ চায়—**ধন্য অলীক হিন্দু।** ব্যাখ্যা—দেশ কাল পাত্র ভেদে অবস্থাভেদ ইহাও যে জানে না সেও বিচারের কথা মুখে আনে—ধন্য অহঙ্কার! (৩৪ প্রশ্নের উত্তর দেখ)

৩৬। **প্রশ্ন—সংস্কৃত ভুল, ব্যাকরণ ভুল ইত্যাদি ঝুড়ি ঝুড়ি রয়েছে।** তাতে মনে হয় আসল গ্রন্থগুলির বহু স্থান আমাদের কাছে পৌঁছায় নাই। বাজে লোকের লেখা বহু শ্লোক প্রক্ষিপ্ত আছে। শাস্ত্র বলিয়া তাহা মানা মূর্খতা। **উত্তর—পুরাণ বাড়ীতে,** এখানে পলস্তারা ভাঙ্গা, ওখানে মেজে উঠা থাকে। তাই বলিয়া কি কেহ বাড়ী ত্যাগ করে?—**প্রক্ষিপ্ত থাকিতে পারে, তাই বলিয়া ক্ষিপ্ত লোকই তাহার বিচারক হইবে?**

৩৭। **প্রশ্ন—অনেক কথা শাস্ত্রে প্রক্ষিপ্ত** আছে তাহা বেশ প্রমাণ পাওয়া যায়। যথা **শ্লোক সংখ্যা মিলে না** ইত্যাদি। **উত্তর**—অপূর্ব্ব প্রমাণ ৫০০০ **শ্লোকের জায়গায় ৪৯০০ হইলে ১০০ শ্লোক বাড়িয়াছে বুঝায়!**

৩৮। **প্রশ্ন—বেদে যে পুরাণের উল্লেখ আছে তাহা প্রচলিত পুরাণ সকল নহে।** বেদের ভাষা ও পুরাণের ভাষাই তাহার প্রমাণ। **উত্তর**—যথা? **তোমার নিজের ভাষা কিসের প্রমাণ।**

৩৯। **প্রশ্ন—শাস্ত্র কবেকার লেখা—এখন চলে না। উত্তর—নিশ্চয়ই। যাহা চিরকাল সত্য তাহা কি করিয়া চলিতে পারে?** রোজ রোজ যদি বদলই না হইল তবে আর সত্য

হইল কি করিয়া, আজ এক রকম কাল এক রকম পরশু আর এক রকম তবেই না সত্য ? আচ্ছা **বাপছেলে সম্বন্ধ যে এই সংসারে বদল হয় না, তবে কি বাপ ছেলে সম্বন্ধ মিথ্যা ?**

একটা নূতন কিছু কররে ভাই নূতন কিছু কর।
ভাবা চিন্তা নাইক কিছু বাঁচ আর মর॥
নূতনই সত্য নূতনই ভাল। পুরাণই মিথ্যা পুরাণই কাল॥
ধর নূতন ছাড় পুরান। তবে জীবন সার্থক জান॥
ডাকিয়া সবে নাস্তিক কয়। শাস্ত্রের জুলুম আর না সয়॥

৪০। **প্রশ্ন—শাস্ত্র সময় অনুসারে বদলায়—এখন বদলান দরকার।** নূতন কথা আবিষ্কার হইতেছে। **উত্তর—তাই বলিয়া কি যে সে শাস্ত্রসংস্কার করিবে ?** সকল বিষয়েই যোগ্যতা চাই কেবল শাস্ত্র সংস্কারের বেলাই যোগ্যতার দরকার নাই ? **শাস্ত্র বদলায় বলিয়াই কি কবেকার লেখা এখন চলে না ? কোন্ কোন্ আবিষ্কারের** জন্য শাস্ত্র বদলান দরকার ? কিরূপ বদলান দরকার ও কেন ?

৪১। **প্রশ্ন—শাস্ত্র বদলায় কাযেই তা ধরে চল্‌বে কেমন করে। অবস্থা বুঝে ব্যবস্থা দরকার। উত্তর**—অবস্থা বুঝে ব্যবস্থা কি ? পরিবর্ত্তন ? **পরিবর্ত্তন দরকার বলিয়াই পরিবর্ত্তন থাকিলে ত্যজ্য। ব্যাখ্যা**—শাস্ত্র বদলায় না অতএব অগ্রাহ্য ( প্র° ৩৯ )। শাস্ত্র বদলায় অতএব তা ধরে চলা যায় না ( প্র° ৪২ )। অর্থাৎ বদলাইলেও অপরাধ—বদলাইলে কেন ? ন' বদলাইলেও অপরাধ —বদলাইলে না কেন ? ধন্য নাস্তিক ! ধন্য তোমার প্রতিভা ! ধন্য তোমার শাস্ত্রবিদ্বেষ ! অতএব তোমারই যে শাস্ত্রসংস্কারের যোগ্যতা

আছে তাহাও কি আর কাহাকেও বলিতে হইবে ? **শাস্ত্রে অন্ধ বিদ্বেষ না থাকিলে এত সংস্কারের চেষ্টা হয় না।**

৪২। **প্রশ্ন—শাস্ত্রের অর্থ নানা স্থানে নানা প্রকার।** বাঙ্গালা ও U. P. তে একাদশী। এঁটো। বিবাহ—মাদ্রাজে মাতুল কন্যা বিবাহ, দিনে বিবাহ ইত্যাদি। **উত্তর**—তাহাতে আসল কথায় কিছু যায় আসে না কেবল বাঁদরামির পরিচয় পাওয়া যায় মাত্র। আচার ভিন্ন ভিন্ন বলিয়া আচার ত্যাগ করিতে হইবে! **আম নানা প্রকার বলিয়া আম খাওয়া ত্যাগ করিতে হইবে! সকলের বাবা ভিন্ন ভিন্ন বলিয়া বাবা ত্যাগ করিতে হইবে!**

## ( ল ) হিন্দুধর্ম্ম ( ৪৩—৪৭ )।

৪৩। **প্রশ্ন—হিন্দুধর্ম্মের মস্ত মস্ত কথা**—কথার সঙ্গে লোকে-দের আচরণের কিছুমাত্র সামঞ্জস্য নাই। **উত্তর—শাস্ত্রে অন্ধ বিদ্বেষকারীদের ছোট্ট ছোট্ট কথা ও কাযে কথায় ঠিক এক**—কেমন? **গণিত শাস্ত্রের মস্ত মস্ত কথা,** সাধারণের মাথায় সে সব ঢুকেই না। অতএব গণিতশাস্ত্র উঠাইয়া দেওয়া উচিত। **এই মস্ত মস্ত কথার জন্য এখনও হিন্দুরা সকলের চেয়ে খুন করিতে নারাজ।** সভ্য জার্ম্মানির লড়াইয়ে লোক খুন করিবার চেষ্টার আর বিরাম নাই। তাহাতেও মন উঠে না, এখন যাহাতে **আপোসে** খুনোখুনি করিতে পারে তাহার ব্যবস্থা করিয়াছে ( Duel )। **নাস্তিক! কখনও কি আরসিতে মুখ দেখ নাই,** যে কাযে কথায় অমিল দেখিয়া শিহরিয়া উঠিলে? **ধন্য তোমার আত্মবঞ্চনা!**

৪৪। **প্রশ্ন—পরকাল অদৃষ্ট ব'লে ব'লে হিন্দুরা জড়ভরত**

হইয়া গিয়াছে। ইহকালের চেষ্টাই নাই ভাল হয় কি করিয়া? **উত্তর**—**লক্ষ লক্ষ বৎসর পরকাল মানিয়া এতকাল পরে** কেবল আজই **জড়ভরত** হইয়া গিয়াছে! **পরকাল না মানিয়াই ত এই বুদ্ধি।** চেষ্টার মধ্যে ত কেবল বাঁদরামি এক কলম লিখিতে হইলে হাতে পায়ে বুকে খিল ধরে একটী পয়সা রোজগার করিতে হইলেই পায়ে ধরা, জুতা চাটা। **শাস্ত্র ছাড়িয়া এখন কত উন্নতি** হইয়াছে—**বোমা মারা, লুকাইয়া গুলি করা, মাগি মিন্‌সে ডাকাতি করা ইত্যাদি।** **ব্যাখ্যা**—শাস্ত্র মানিয়া লক্ষ লক্ষ বৎসর হিন্দুরা জগতের শ্রেষ্ঠ। আজ শাস্ত্র না মানিয়াই এই অধঃপতন হইয়াছে। আবার শাস্ত্র মানিতে ও পালন করিতে আরম্ভ করিলেই ভারতের সকল দুঃখই ঘুচিয়া যায়। নাস্তিকতার জন্যই ভগবান্ বিরূপ হইয়াছেন ও ভারতের দুর্দ্দশার আর সীমা নাই। নাস্তিকতা ত্যাগ করিলেই ভগবান্ প্রসন্ন হইবেন ও ভারতের দুঃখ কষ্ট হীনতা সবই দূর হইবে।

৪৫। **প্রশ্ন—বুদ্ধদেবের অহিংসা আর বৈষ্ণবের "অক্রোধ" এতেই হিন্দুদের এত অবনতি।** **উত্তর**—এত প্রখর বুদ্ধি না হলে আর সর্ব্বত্রই পলায়নপরায়ণ হওয়া যায়। **সেই জন্যই বুঝি nonviolence (অহিংসা) এর জন্য পাগল?** **ব্যাখ্যা**—অহিংসা ও অক্রোধে অবনতি আর হিংসা ও ক্রোধে উন্নতি! অর্থাৎ পশুর পশু হইতে পারিলে উন্নতি ও মানুষের ন্যায় মানুষ হইলেই অবনতি। বলিতে লজ্জাও নাই সরমও নাই এমনই উন্নতি!

৪৬। **প্রশ্ন**—(১) **মুসলমান ও খৃষ্টানধর্ম্মে** মানবদের **একসঙ্গে মিলিয়া মিশিয়া** কায করিতে শিখায়। (২) হিন্দুধর্ম্ম তাহা নষ্ট করে। হিন্দুধর্ম্ম প্রত্যেকের ভিন্ন ভিন্ন। মুসলমান ও খ্রীষ্টানধর্ম্ম

জাতীয় ধর্ম্ম। (৩) তাই হিন্দু ধর্ম্মে **সকলের এক উপাসনা নাই।**
**উত্তর**—(১) Communal award, Wars, Conference, Unemployment etc. etc. খ্রীষ্টান ও মুসলমানদের **একতার অকাট্য প্রমাণ** দিতেছে। (২) জীব ভগবানের **মূর্ত্তি** এই কথা শিখাইয়া হিন্দুধর্ম্ম মানুষে বিরোধ সৃষ্টি করে! **ভেদবুদ্ধি ত্যাগ** না করিলে মানুষের কল্যাণ হয় না **এই কথা শিক্ষা দিয়াই ত হিন্দুধর্ম বিরোধ করিতে শিখায়!** ধন্য নাস্তিক! **ধন্য তোমার মিথ্যা বলিবার ইচ্ছা ও মিথ্যা বলিবার শক্তি!** (৩) সকলের এক উপাসনা চাই। **সকলের এক বাবা চাই না কেন?**

৪৭। **প্রশ্ন—হিন্দুধর্মের কুসংস্কারে দেশটা গেল**—হাঁচি **টিকৃটিকী**, দিন দেখা ইত্যাদি। **উত্তর**—বাঁদরামির চরম। দেশ কি করিয়া যায়? সত্য ব'লে? যাহারা হাড় মিথ্যুক মিথ্যাতেই যাহাদের নাড়ী কাটা তাহারাই সত্যকে মিথ্যা ও মিথ্যাকে সত্য বলিতে ভাবিয়াও দেখে না। **যাহারা বিজ্ঞানের কেলেঙ্কারীকে উন্নতি বলিতে পারে তাহাদের মুখেই এই রকম বাঁদরামি শোভা পায়।** (প° ৭৯ ও ৭৮)। **ব্যাখ্যা**—এক উচ্চ সাহেব কর্ম্মচারি মফঃস্বলে যাইবার দিন স্থির করিতেছেন। তাঁহার সঙ্গের কেরাণী বলিল "সাহেব, ঐ দিনে যাইবেন না। ঐ দিন মঘা।" সাহেব অহঙ্কারে বুঁদ হইয়া বলিলেন। **"Damn your Magha"** (রেখে দাও তোমার মঘা)। পরে সেই দিন মফঃস্বলে যাইয়া ইরাবতী নদীতে ডুবিয়া এক মাইল জল খাইতে খাইতে ভাসিয়া যাইয়া কোনও রকমে সেদিন সাহেবের প্রাণরক্ষা হইল। এইবার সাহেবের অহঙ্কার চূর্ণ হইল। আর মঘায় মফঃস্বলে যাইতেন না। মফঃস্বলে যাইবার দিন ঠিক করিবার পূর্ব্বেই কেরাণীকে জিজ্ঞাসা করিতেন "শালা মঘা কোথায়?"

হায়! অহঙ্কারের এই বিষম পরিণাম কলির জীব দেখিয়াও দেখে না। তাই না সংসারে এত হিংসা এত দ্বেষ, এত কলহ, এত অশান্তি, এত দুঃখ, এত কষ্ট। সত্যকে তাড়াইয়া মিথ্যার আশ্রয় না করিলে পৃথিবী বৈকুণ্ঠ হইবে।

সত্যংপরং ব্রহ্ম বিজ্ঞানরূপং সত্যং হি সৃষ্টি-স্থিতি-লীন-কর্ত্তৃ।
সত্যং হি সাম্যং কিল বস্তুধর্ম্মঃ সত্যং শরণ্যং শরণং প্রপদ্যে ॥১৬৮॥

ওঁ শান্তিঃ ওঁ তৎসৎ ॥